স্বামীজী বলিলেন "মহিম্ন স্তোত্র আমার নিকট পড়িবার বড় ইচ্ছা হইয়াছে, আমার কিন্তু সময় নাই ইহা ত দেখিতে পাইতেছ। আচ্ছা আমি স্তোত্রটী শীঘ্র পড়াইয়া দিতেছি ;" ইহা বলিয়া একটি শ্লোক পড়াইয়া বলিলেন, "অদ্য বাসায় যাও।" আমরা কৃষ্ণধন বাবুর নিকট শুনিয়াছি পরদিন প্রাতে কাশীধামে তাঁহার বাসাতে একটি সন্ন্যাসী আসিয়া তাঁহাকে ডাকিতে থাকেন। কৃষ্ণধন বাবু উপর হইতে নীচে আসিলে সন্ন্যাসী বলিলেন "বাবা মহিম্ন স্তোত্রটী কি তোমার ভাল করিয়া পড়িয়া বোঝা হইয়াছে ; যদি না হইয়া থাকে আমার নিকট পড়িবে এস।" তদনন্তর সন্ন্যাসী মহোদয় তাঁহাকে অতি সুন্দর ভাবে স্তোত্রটী পড়াইয়া বুঝাইয়া দিয়া নিজ স্থানে গমন করিলেন। এই সন্ন্যাসী কে, কোথা হইতে আসিলেন, কৃষ্ণধন বাবু কিছুই স্থির করিতে পারেন নাই। বলা বাহুল্য কৃষ্ণধন বাবু কাশীতে কোন্ মহল্লায় কোন্ বাড়ীতে বাসা লইয়াছিলেন, স্বামীজি কে বা অপর দ্বিতীয় ব্যক্তিকে তিনি কখন বলেন নাই।

কৃষ্ণধন বাবু যে দিনে কলিকাতায় চলিয়া আসিবেন, তাহার পূর্ব্বদিনে স্বামীজীর নিকট বিদায় লইতে গিয়া দেখিতে পাইলেন, এক কাপালিক স্বামীজীর নিকট বসিয়া আছেন। কৃষ্ণধন বাবু, নানা কথা বার্ত্তার পর স্বামীজীর পদধূলি গ্রহণান্তে উঠিয়া আসিবেন, এমন সময় স্বামীজী তাঁহাকে দুইটি প্রসাদী গোলাপ ফুল দিলেন। একটি ফুল কিন্তু স্বামীজীর নিকট যে কাপালিক উপবিষ্ট ছিলেন তিনি লইয়া খাইয়া ফেলিলেন। ইহা দেখিয়া স্বামীজী 'কেঁয়ো' 'কেঁয়ো' বলিয়া কেশরীর ন্যায় হুঙ্কার করিতে লাগিলেন। তদনন্তর গাভী যেরূপ নিজ বৎসকে বিপদ্‌কালে রক্ষা করে সেই ভাবে কৃষ্ণধন বাবুর হাত ধরিয়া আনন্দবাগমধ্যস্থিত কেতকীবনের অন্তরালে,

যে স্থানটা বিষ্ঠা পরিপূর্ণ সেইস্থানে তাঁহাকে রাখিয়া আসিয়া, কাপালিককে বলিলেন "যদি প্রাণের মায়া থাকে ত এই দণ্ডে অপর পুষ্পটি খাইয়া ফেল।" কাপালিক খাইবেন না, তিনিও ছাড়িবেন না, শেষে কাপালিক অপর পুষ্পটি না খাইলে নিষ্কৃতি নাই বুঝিতে পারিয়া খাইয়া ফেলিলেন। তদনন্তর কাপালিককে আনন্দবাগ হইতে বাহির করিয়া দিয়া স্বামীজী কৃষ্ণধন বাবুকে বলিলেন "দেখিলে তাড়াতাড়ি করিলে কি হইবে? তোমাকে দিলাম তুমি রাখিতে পারিলে না।" তাহার পর কৃষ্ণধন বাবুকে বলিলেন "পেয়ারা গাছের ছাল দেখিয়াছ? ঐ ছাল কি ইচ্ছা করিয়া কেহ ছাড়াইতে পারে?" কৃষ্ণধন বাবু বলিলেন 'না'। স্বামীজী বলিলেন "ইচ্ছা করিয়া ছাড়াইতে চেষ্টা কর, কিছুতেই পারিবে না। ডাল কাটিয়া যাইবে, তথাপি ছাল উঠিবে না, আর আপনি কেমন ছাল উঠিয়া যায় দেখিয়াছ? এইরূপে গৃহে থাকিয়া ধর্ম্মাচরণ করিতে করিতে আপনি সংসার ছুটিয়া যাইবে।" কৃষ্ণধন বাবু আমাদিগকে বলিয়াছেন, স্বামীজী যে সময় সন্ন্যাসীর দিকে দৃষ্টিপাত করিয়া হুঙ্কার করিতেছিলেন, সে সময় কাহার সাধ্য তাঁহার দিকে দৃষ্টিপাত করে; দেখিলে আতঙ্কে সর্ব্ব শরীর কাঁপিতে থাকিত। শেষে কৃষ্ণধন বাবু ভয়ে চক্ষু দুই হস্তে আবৃত করিয়া কেতকীবৃক্ষের পার্শ্বে বসিয়াছিলেন। কাশীতে আসিবার পূর্ব্বে কলিকাতার বাড়ীতে ঐ কাপালিক একদিন আসিলে, কৃষ্ণধন বাবু উঁহাকে বহিষ্কৃত করিয়া দিয়াছিলেন; কিন্তু কাপালিক চলিয়া যাইবার পর তাঁহার বাড়ীর উঠানে—অন্যত্র নহে—একটা ঝড় উঠিয়াছিল। এই কথা কৃষ্ণধন বাবুর পুত্রগণও জানেন।

স্বামীজী বলিতেন পিতা মাতা স্ত্রী পুত্রাদি যাহা বলিবেন



জগৎ মিথ্যা। (১৭৭ পৃষ্ঠা)

তাহাই করিবে, দিবারাত্রি তাঁহারা যাহাতে সন্তুষ্ট থাকেন, তাহার চেষ্টা করিবে কিন্তু মনে যেন তোমার তাঁহাদিগের উপর মায়া মমতা না থাকে * ; মনে থাকে যেন জগৎ মিথ্যা। (ছবি দেখুন)

স্বামীজী অবস্থা বুঝিয়া ব্যবস্থা করিতেন, এক শিষ্যকে যেরূপ উপদেশ প্রদান করিতেন, অপর শিষ্যকে কখনই সেই প্রকার উপদেশ প্রদান করিতেন না। অধিকার অনুসারে স্থানে স্থানে বা বিপরীত আদেশ প্রদত্ত হইত। একদিন প্রাতঃকালে এক হিন্দুস্থানী ভদ্রলোক আসিয়া স্বামীজীকে জিজ্ঞাসা করিলেন, তাঁহার স্ত্রীকে মাংসের অভাবপক্ষে মাছের ঝোল খাইতে দেওয়া যাইতে পারে কি না এবং বলিলেন ডাক্তারের মতে না চলিলে, তাঁহার স্ত্রী মারা যাইতে পারেন। স্বামিজী উত্তরে কিছু বলিলেন না, কেবল বলিলেন, সেসন জজ সাহেব যে লাল মাছ দিয়া গিয়াছেন, চল আমরা ঐ মাছ কেমন আছে গিয়া দেখি। সকলে গিয়া দেখিলাম, আনন্দবাগ মধ্যস্থিত চৌবাচ্চার মধ্যে জলের উপর একটি বৃহৎ সর্প পড়িয়া রহিয়াছে, কোন মতে উঠিতে পারিতেছে না। দুই একটি মৎস্য খাওয়ায় সর্পের পেট ফুলিয়া রহিয়াছে, তাহার মধ্যে মাছগুলি খেলা করিয়া বেড়াইতেছে। দেখিতে দেখিতে অনেক লোক একত্রিত হইল। কেহ বলিতে লাগিলেন সর্পটাকে মারিয়া ফেল, কেহ বলিতে লাগিলেন না না, উহাকে মারিও না। কি করা হইবে স্বামীজীকে জিজ্ঞাসা করিলে, তিনি আমাকে জিজ্ঞাসা করিলেন "বাঙ্গালী বাবু, তোমরা যখন মাছ ভাজিয়া খাও, জীবিত মৎস্য কড়ার উপর ছট্‌ফট্ করে না? তজ্জন্য মনে কোন কষ্ট হয় না?" আমি বলিলাম, "অভ্যাসবশতঃ বঙ্গরমণীগণের

* জ্ঞাতরঃ পিতরৌ পুত্রাঃ ভ্রাতরঃ সুহৃদোঽপরে।
যদ্‌বদন্তি যদিচ্ছন্তি চানুমোদেত নির্ম্মমঃ॥ শ্রীমদ্ভাগবত ৭।১৪।৬

মনে ঐ কার্য্যকে নিষ্ঠুর বলিয়া বোধ হয় না; আপনি যদি বলেন আমি মৎস্য খাওয়া পরিত্যাগ করিব।” স্বামিজী, “না না, তোমরা পুরুষানুক্রমে মৎস্য খাইয়া আসিতেছ; যদি তোমার ইচ্ছা হয়, যজ্ঞেশ্বর (স্বামীজীর আমেঠীরাজ কর্ত্তৃক নিযুক্ত ভৃত্য) এই বাগানেই তোমাকে মৎস্য রন্ধন করিয়া দিবে।” তাহার পর সর্পটি যেমন ছিল, তাহাকে সেই অবস্থায় থাকিতে দিয়া, স্বামীজী চলিয়া আসিলেন; হিন্দুস্থানী ভদ্রলোককে বলিলেন “তোমার স্ত্রী যদি মরিয়া যায় তাহাও ভাল, তথাপি মৎস্যের ঝোল খাইবার অনুমতি আমি দিতে পারি না। তাহাকে যত পার দুগ্ধ খাওয়াও। পুরাকালে ঋষিগণ হিংসার ভয়ে গোদুগ্ধও পান করিতেন না।” সুতরাং * দুইটি অতি আবশ্যক বিষয় ভিন্ন, অপর কোন বিষয়ে তাঁহার উক্তি সমূহের বড় একটা মিল থাকিত না; কিন্তু “গুরুভক্তি” † সম্বন্ধে তিনি সকল শিষ্যকে একই কথা বলিতেন।

* Different persons require different conditions for their spiritual development; and can no more exist in the same moral than all the variety of plants can in the same physical atmosphere and climate. The same things which are helps to one person towards the cultivation of his higher nature, are hindrances to another. The same mode of life is a healthy excitement to one, keeping all his faculties of action and enjoyment in their best order, while to another it is a distracting burthen, which suspends or crushes all internal life.—Mill. (প্রথম ও দ্বিতীয় সংস্করণে এই কথা দেওয়া হয় নাই, তখন মিলের এই উক্তি এবং নিম্নোক্ত উক্তি আমাদের জানা ছিল না।)

† A serene and cheerful faith, is of itself one of the greatest blessings and it is especially needed in an age in which so many Gospels of pessimism are abroad and so many failures in the struggle for existence tell us that society is a sham, civilisation an imposture and life a mistake—Problem of the future—Samuel Laing.

## গুরুভক্তি।

অসীম নিরাকার বিশ্বনাথের আরাধনা, সসীম সাকার মানবের পক্ষে অসম্ভবজ্ঞানে বোধ হয় সূক্ষ্মদর্শী শাস্ত্রকারগণ মানবরূপী গুরুর ব্যবস্থা করিয়া গিয়াছেন। মহাভক্তিমান্ ধ্রুব, কৃষ্ণপ্রেমে উন্মত্ত হইয়া, সিংহ ব্যাঘ্র প্রভৃতি জন্তুগণের আক্রমণকে তুচ্ছ জ্ঞান করিয়া বনে বনে ঘুরিয়া বেড়াইলেও, নারদ ঋষি কর্তৃক দীক্ষিত না হওয়া পর্য্যন্ত শ্রীকৃষ্ণের দর্শন প্রাপ্ত হন নাই। সেইরূপ অন্য ধর্ম্মেও দেখিতে পাই, মুসলমানগণের "আল্লা" উপাস্য হইলেও, সকল মুসলমানই সাকার দেহবিশিষ্ট, মনুষ্যরূপে অবতীর্ণ, মহাভক্ত মহম্মদগতপ্রাণ। খ্রীষ্টানগণেরও মেরীপুত্র যীশুখ্রীষ্টের আশ্রয় ভিন্ন গত্যন্তর নাই; নাস্তিক বৌদ্ধগণের নিকট ঈশ্বরের অস্তিত্ব পর্য্যন্ত বিলুপ্ত হইলেও, শুদ্ধোদনপুত্র শাক্যমুনিই তাঁহাদিগের একমাত্র উপাস্য দেবতা। সুতরাং সমগ্র পৃথিবীবাসীর আচরণ দেখিয়া স্থির হইল, দেহধারী মনুষ্যকে ভগবানের আরাধনা করিতে হইলে, অপর দেহধারী মনুষ্যকে ঈশ্বর বা ঈশ্বরের অংশবোধে, আরাধনা করিতেই হইবে। অতএব হিন্দুর গুরু, মুসলমানের মহম্মদ, খ্রীষ্টানগণের যীশুখ্রীষ্ট, এক শ্রেণীভুক্ত। স্বামীজী বলিতেন, গুরু ও ঈশ্বরকে একভাবে দেখিতে পারিলে, সকল কর্ত্তব্যের অবসান হয়।

স্বামীজী কাহাকেও অন্যান্য সাধু পরমহংসের ন্যায় বড় একটা উপদেশ দিতেন না। বিবাহ করা উচিত কি অনুচিত এই বিষয়ে উপদেশ লইতে গিয়া, যখন ভাবী স্ত্রীর ছায়ামূর্ত্তি প্রশ্নকর্ত্তার নয়নগোচর হওয়ায়, তিনি চাক্ষুষভাবে দেখিতে পান যে পূর্ব্বজন্মের

কর্ম্ম দ্বারা ইহজন্মে তাঁহার 'হাত পা সকলই বাঁধা,' (পরিশিষ্টে ১০ নং পত্র দেখুন) যখন তিনি বুঝিতে পারেন, যে তাঁহার ইচ্ছা থাকুক বা না থাকুক, তাঁহাকে বিবাহ করিতেই হইবে, তখন তাঁহার কি মনে হয় নাই যে এক জনের পক্ষে যে উপদেশ প্রশস্ত অপরের পক্ষে তাহা সর্ব্বথা পরিত্যজ্য? কলিকাতা ৪৫নং মলঙ্গা লেনবাসী নব বাবু কাশীধাম হইতে প্রয়াগে যাইবার জন্য সকল আয়োজন শেষ করিয়া স্বামীজীর নিকট গমন করিলে, স্বামীজী বলিলেন—"না আজ তোমার যাওয়া ঘটিবে না, পরশ্ব দিন যাওয়া হইবে,"—স্বামীজীর কথা শুনিয়া নব বাবু মনে মনে ভাবিতে লাগিলেন, যে "কর্ত্তা" যখন তিনি, তখন তাঁহার যাওয়া কেহ বন্ধ করিতে পারেন না। গৃহে প্রত্যাগমন করিয়া অসুখ হওয়ায় তাঁহার যাওয়া হইল না দেখিয়া, তিনি নিশ্চয়ই ভাবিয়াছিলেন—"ইচ্ছাময় তুমি প্রভো! তুমি যেমনি নাচাও তেমনি নাচি—তুমি যেমনি করাও তেমনি করি।" ইহাই যদি হইল, আমার ইচ্ছানুযায়ী কোন কার্য্য করিবার ক্ষমতাই যদি না রহিল, তাহা হইলে আমার কিছুই জ্ঞাতব্য রহিল না। সুতরাং অপরকে যে উপদেশ দেওয়া হইয়াছে তাহাতে আমার কি হইবে? ধর্ম্মে প্রবৃত্তি ঈশ্বরই দিতেছেন, অধর্ম্মে প্রবৃত্তি জীবের স্ব স্ব কর্ম্মানুসারে ঈশ্বরই দিয়া থাকেন, জগৎভ্রান্তির নিবৃত্তি আবার তাঁহার ইচ্ছা হইলেই—তাঁহার কৃপাকণা লাভ করিতে পাইলেই, ঘটিবে। কিন্তু এই কৃপাকণা লাভ করিবার জন্য পুরুষকার চাই; পুরুষকার ও দৈব লইয়া চিরকাল বিরোধ দেখা যায়। মহামুনি বশিষ্ঠদেব যোগবাশিষ্ঠ রামায়ণে ইহার মীমাংসা করিয়া দিয়াছেন। প্রথমে পুরুষকার প্রধান বলিয়া, শেষে মহানিয়তির কথা বলিয়াছেন। বলিয়াছেন দৈব প্রবল বটে কিন্তু পুরুষকার কম

নহে।* প্রবল পুরুষকারসহকারে চিত্তশুদ্ধির জন্য আন্তরিক চেষ্টা করিতে হইবে। অধ্যয়ন, যজ্ঞ, দান, ব্রত, জপ, উপাসনা ও ইন্দ্রিয়নিগ্রহ দ্বারা চিত্তশুদ্ধিলাভ হইয়া থাকে। মনুষ্য পশু কীট পতঙ্গ প্রমুখ সমস্ত প্রাণী আহার নিদ্রা ভয় ও মৈথুন লইয়া ব্যস্ত। মানুষই কেবল এক মহারত্ন (জ্ঞান) লাভ করিয়াছে যাহা অন্য প্রাণীর নাই। যদি দিন থাকিতে জ্ঞান কাহাকে বলে বুঝিতে চেষ্টা না কর, † যে পথে চলিলে "আপনার জনের" দর্শন পাওয়া যায়, সে পথে যদি না চল, তাহা হইলে ক্রমশঃ বুঝিতে পারিবে,—দুই একগাছি করিয়া কেশ পক্ক হইতে বা দুই একটি করিয়া দাঁত পড়িতে আরম্ভ করিলে—যে বেদে বর্ণিত মহান্ বিনাশ ‡ তোমাকে গ্রাস করিবে বলিয়া প্রস্তুত হইয়া আছে। "তুমি যদি মহাপাপী হও তথাপি ভয় নাই, দুরাচার ব্যক্তিও তাঁহাকে ভজনা করিতে করিতে ধর্ম্মাত্মা হইয়া থাকে; নিশ্চয় জানিবে ভগবদ্ভক্তের বিনাশ নাই, যাহারা তাঁহার আশ্রয় লয়, পাপযোনি অর্থাৎ বৈশ্য, স্ত্রীলোক শূদ্র ইত্যাদি হইলেও পরমাগতি লাভ করিয়া থাকে।" গীতা নবম অধ্যায়। কিন্তু নানা মুনির নানা মত। সুতরাং কোন্ পথে যাইব? এই জন্যই স্বামীজী বলিতেন—"গুরুগত প্রাণ হও। আর সব আপনি হইয়া যাইবে।" কেন না হিন্দুর গুরুও যিনি, ঈশ্বরও তিনি। § গীতার "যে যেভাবে ডাকে সে আমাকে সেই

---

* দৈবমিতি যদপি কথয়সি পুরুষকারস্তদেব। সাংখ্যসূত্র।
তুমি আজ যাহাকে দৈব বলিতেছ, গতকল্য তাহাই পুরুষকার ছিল।

† গীতা ১৩শ অধ্যায় ৭—১১ শ্লোক দেখুন।

‡ ইহ চেদবেদীদথ সত্যমস্তি, ন চেদিহাবেদীন্মহতী বিনষ্টিঃ। কেনোপনিষৎ ১৩ শ্লোক।

§ শিব এব গুরুঃ সাক্ষাৎ গুরুরেব শিবঃ স্বয়ম্, উভয়োরন্তরং কিঞ্চিন্ন দ্রষ্টব্যং মুমুক্ষুভিঃ॥

ভাবে পায়" ( ৪।১১ ) কথাটি মনে রাখিয়া তন্ময় হইয়া যে পথে পার চল; ভয় নাই। সকল পথ একই স্থানে গিয়া মিলিত হইয়াছে।

## গুরুভক্তির প্রকৃত সাধন কি?

ইহার উত্তর "হে অর্জ্জুন, যাহারা সর্ব্বকর্ম্ম আমার উপর সংন্যস্ত করিয়া মৎপরায়ণ হয়, একান্ত ভক্তিযোগের দ্বারা আমার উপাসনা করিয়া থাকে, তাহাদিগকে আমি অচিরেই জননমরণ-সঙ্কুল সংসার হইতে উত্তোলন করি। আমাতেই মনস্থির কর, আমার উপরই বুদ্ধি সন্নিবিষ্ট কর, তাহা হইলে দেহত্যাগান্তে আমাকেই পাইবে।" গীতা ১২ অঃ। ৫—৮ শ্লোক॥

## কি উপায়ে চেষ্টা করিতে হইবে?

উত্তর যথা ৯ শ্লোকে :—"যদি আমাতে চিত্ত স্থির করিয়া সমাধান করিতে না পার, তবে অভ্যাস যোগের দ্বারা যাহাতে আমাকে প্রাপ্ত হও, তদ্বিষয়ে সচেষ্ট হও।

## পরের শ্লোক (১০)।

"যদি অভ্যাসেও অসমর্থ হও তবে মৎকর্ম্মপরায়ণ হও। আমার জন্য কর্ম্ম করিয়া সিদ্ধি লাভ করিতে পারিবে।

## পরের শ্লোক (১১)।

"যদি তাহাতেও অসমর্থ হও, তবে আমাতে কর্ম্ম সমর্পণ পূর্ব্বক, সংযতাত্মা হইয়া, সর্ব্বকর্ম্মফল পরিত্যাগ কর।"

এখানে শ্রীকৃষ্ণ গুরু ও অর্জ্জুন শিষ্য।

আমরা এক মুহূর্ত্তও কর্ম্ম না করিয়া থাকিতে পারি না। কর্ম্মযোগের সোপানত্রয়; যথা :—

১। ফলাকাঙ্ক্ষা-বর্জ্জন
২। কর্ত্তৃত্বাভিমান-পরিত্যাগ
৩। ঈশ্বরার্পণ॥

শ্রীমদ্ভাগবতে সপ্তম স্কন্ধে "গার্হস্থ্যধর্ম্ম ও সদাচার কথন অধ্যায়ে" উক্ত হইয়াছে :—"প্রগাঢ় গুরুভক্তি দ্বারা সমস্ত জয় করা যায়। যিনি জ্ঞানবহ্নি দ্বারা অজ্ঞানান্ধকার দূর করেন, তিনিই সাক্ষাৎ ভগবান। গুরুর স্ত্রী পুত্র আছে ও তাঁহাকে মনুষ্য বলিয়া বিবেচনার জন্য, গুরু যে দেবতা হইতে পারেন না, একথা সঙ্গত নহে। *

## অনুভূতিবিবরণাদর্শ

অথবা

## আমি কে? ও এই জগৎ কি?

জীবন্মুক্ত বলিয়া স্বামীজীর বিশ্ববিশ্রুত মহিমার কথা অবগত হইয়া তাঁহার গুরু অনন্তরাম পণ্ডিতজী, তাঁহাকে পরীক্ষা করিয়া দেখিবার জন্য একদিন কাশীধামে আগমন করিয়াছিলেন। পণ্ডিতজী প্রথম দিন আসিয়াই স্বামীজীকে জিজ্ঞাসা করিয়া-

* যস্য দেবে পরাভক্তির্যথা দেবে তথা গুরৌ। শ্বেতাশ্বতরোপনিষৎ ৬।২৩।

ছিলেন,—"তুমি এই জগৎকে কিরূপ দেখিতেছ?" স্বামীজী উত্তরে পুঁথিগত বিস্তারই পরিচয় দিয়াছিলেন। গুরু অনন্তরাম বলিয়াছিলেন, "তুমি কিরূপ পড়িয়াছ, পরীক্ষা করিতে আমি আসি নাই, তুমি প্রকৃতই নির্ব্বিকল্পাবস্থায় কিরূপ অনুভব করিয়া থাক, তাহার পরিচয় দাও।" স্বামীজী তৎক্ষণাৎ কতকগুলি শ্লোক রচনা করিয়া গুরুজীর হস্তে সমর্পণ করিয়াছিলেন। তন্মধ্যে কয়েকটি শ্লোক নিম্নে প্রকাশিত হইল :—

যদা কদানন্দবনে হ্যবিমুক্তকে
বিমুক্তিরাগেণ মনোনুরঞ্জয়ন্।
বিমুক্তনানামতিবাদবাসনো
বিচারচারাদিদমেব ভাবয়ে॥ ১

শিব কর্ত্তৃক অবিমুক্ত কাশীক্ষেত্র মধ্যে আনন্দবাগ নামক উদ্যানে উপবিষ্ট হইয়া, মুক্তি কিরূপে হইতে পারে নির্দ্ধারণ করিবার মানসে আমি নানা মুনির নানা মত পরিত্যাগ করিয়া নিম্নে-লিখিত বিষয়গুলি চিন্তা করিতেছি।

সকলং জগদেতদপূর্ব্বপদং
জড়বার্ভুবনলানিলভূতময়ম্।
দুরতিক্রামকালজবেন সদা
পরিণামি ন যামি তদাদরণম্॥ ২

জল, অনল, অনিল, ও ভূমির সমষ্টি স্বরূপ এই জগৎ, সৃষ্টির পূর্ব্বে ছিল না। অধিকন্তু দুরতিক্রমণীয় কালপ্রভাবে এই জগতের নিয়তই পরিবর্ত্তন ঘটিতেছে। ঈদৃশ পরিবর্ত্তনশীল জগৎকে বিশ্বাস করিয়া আমি কোন মতেই নিশ্চিন্ত থাকিতে পারি না।

জড়জাগতবস্তুময়ীষু সদা
ধিষণাসু চিতিঃ স্ফুরতীব তদা।
অপহায় জড়ং স্ফুরণং ত্বজড়ং
বিততৈকবিধং হি কদাপ্যি ন তৎ॥ ৩

জড় জগতের যাবতীয় ঘট পটাদি বস্তুময়ী বুদ্ধিতে তত্তৎবোধের সাক্ষী স্বরূপে যেন চিৎ প্রতিবিম্বিত হইতেছে। এই জড়মধ্যে যে চিতের আভাস তাহা ছাড়িয়া দিলেও, অজড় চিৎপ্রকাশ এই জগতের সর্ব্বত্র পরিব্যাপ্ত এবং তাহাতে কখন আমি নাই? *

মুকুরোপগমাপগমান্তরিতং
ভবতি স্ফুরণং তু মুখস্য যথা।
ন তথা স্থিতিরস্য ভবেদ্বিহতা
সময়ত্রয়গা খসমা হি খগা॥ ৪

দর্পণের অপসারণে যে প্রকার মুখের প্রতিবিম্ব অন্তর্হিত হয়, এই চিতের (আত্মার) স্থিতি তদ্রূপ ক্ষণস্থায়ী নহে। ইনি ভূত ভবিষ্যৎ বর্ত্তমান তিন কালেই বিদ্যমান, ইনি আকাশের ন্যায়, অধিকন্তু আকাশগত অর্থাৎ এত সূক্ষ্ম যে, আকাশের মধ্যেও প্রবেশ করিয়া আছেন অর্থাৎ আত্মা সর্ব্বত্র সকল সময়ে বিরাজমান।

মননাদিদৃঢ়াত্র তু দেহ ইব
স্বমতির্যদি নাস্তি গতিঃ কুগতিঃ।
অহমেব সদা ময়ি নাস্তি জগ-
চ্চ কালজবঃ পরিভূতিভবঃ॥ ৫

* প্রতিবোধবিদিতং মতমমৃতত্বং হি বিন্দতে—কেনোপনিষৎ ১২ মন্ত্র॥

"আমি দেহ আত্মা নহি" এই জ্ঞানের পরিবর্ত্তে যদি আত্মাতে মননাদি দ্বারা দৃঢ় অহং বুদ্ধি উৎপন্ন হয়, তাহা হইলে মরণান্তে আমার সুগতি কুগতি হইবে বলিয়া কোন ভয় থাকে না। আমিই সদা বর্ত্তমান, আমার নাশ নাই, আমাতে জগৎও নাই, পরিবর্ত্তনকারী কাল আমার কিছুই করিতে পারে না।

সমভানত আত্মন আত্মগতং
জগদেব বিভাতি যথা খগভূঃ।
অথবা মন এব যথা শয়নে
সকলং বিকলং মম রূপমিদম্॥ ৬

আত্মা সম্যক্‌রূপে অপ্রকাশিত থাকায় আত্মগত যে জগৎ, তাহাই দেখা যাইতেছে, যেরূপ পৃথিবীর যেখানে ইচ্ছা মাটি সরাইলে আকাশই বাহির হইয়া পড়ে; এইরূপে আকাশ সর্ব্বত্র পরিব্যাপ্ত হইলেও আকাশের পরিবর্ত্তে আমরা সর্ব্বত্র পৃথিবীই দেখিতেছি। অথবা স্বপ্নে যেরূপ সমুদ্র জাহাজ, সমুদ্র-তরঙ্গাদি দেখি, তদ্রূপ জাগরিত অবস্থায় যাহা কিছু আমি দেখি, সকলই নিরবয়ব আমারই (আত্মার) রূপ মাত্র। ঘটাদি সমস্ত পদার্থ মনোরূপ মাত্র।

শ্রুতিরপ্যবোধঘনেন বিনা
ন সমন্বয়মেতি কিল স্বরসাৎ।
চিতিবোধবিমুক্তিপরাহদ্বয়গা
সদসদ্দ্বয়রূপনিষেধপরা॥ ৭

বোধস্বরূপ পরমাত্মাকে না মানিলে, এমন যে বেদ, উহার অর্থই করিতে পারা যায় না। বেদ কিরূপ? উত্তর:—চিতি-বোধবিমুক্তিপরা অর্থাৎ চিতের (চৈতন্যস্বরূপ ব্রহ্মের) বোধেই

কেবল মুক্তি হয়, ইহাই যাহাতে উল্লিখিত হইয়াছে। ২য় অদ্বয়গা অর্থাৎ এক ব্রহ্ম আছেন, দ্বিতীয় কোন পদার্থ নাই, ইহাই যে বেদ বলেন।* ৩য় সৎ ও অসৎ যে ব্রহ্ম নহে, ইহাই যাহাতে বার বার উক্ত হইয়াছে, অর্থাৎ বেদ ব্রহ্ম ভিন্ন নিত্য অনিত্য উভয়বিধ বস্তুরই সত্তা স্বীকার করেন না।

অহমেকজনির্ন জনিদ্বয়বান্
গুরুগো ন গৃহী ন বনী ন যতিঃ।
জনকো জননী জননং চ ন মে
করণং ন শরীরশরীরগুণাঃ ॥ ৮

* ঈশ, কেন, কঠপ্রমুখ যে দশখানি উপনিষদের টীকা স্বামীজী লিখিয়া গিয়াছেন, তাহা পাঠ করিলে বুঝা যায় যে, তিনি শঙ্করাচার্য্যের ন্যায় অদ্বৈত-বাদী ছিলেন। শঙ্করাচার্য্য দিগ্বিজয়ে বহির্গত হইয়া প্রথমে সেতুবন্ধ রামেশ্বরে গমন করেন। সেতুবন্ধ রামেশ্বরে অদ্বৈতমত প্রতিষ্ঠিত করিয়া ত্রিবাঙ্কুররাজ্যে গমন করেন। ঐ স্থানে ভক্ত, ভাগবত, পঞ্চরাত্রিক, বৈখানস, কর্ম্মহীন ও বৈষ্ণব এই ছয় প্রকার বৈষ্ণব বাস করিতেন; বৈষ্ণবগণ বিচারে পরাজিত হইয়া শঙ্করাচার্য্যের শিষ্যত্ব গ্রহণ করেন। তদনন্তর সুব্রহ্মণ্যদেশে গমন করিয়া হিরণ্যগর্ভোপাসক, বহ্নিমতাবলম্বী ও সূর্য্যোপাসক ব্রাহ্মণগণকে স্বমতে আনয়ন করিয়া ও গাণপত্যাদিকে পরাজিত করিয়া কাঞ্চীক্ষেত্রে উপস্থিত হন। তথায় তান্ত্রিকদিগকে বিচারে পরাজিত করিয়া বিদর্ভরাজধানীতে উপস্থিত হন। তদনন্তর কর্ণাটে কাপালিকদিগকে, মগধের রাজধানী পাটলিপুত্র নগরে কুবের উপাসকগণকে পরাজিত করিয়া, প্রয়াগক্ষেত্রে উপস্থিত হন। তথায় নিম্নলিখিত সম্প্রদায়গণ পরাজিত হন যথা:—বরুণের উপাসক, বায়ুর উপাসক, সাংখ্যমতাবলম্বী, পরমাণুবাদী, গ্রহোপাসক, ধর্ম্মবাদী, সিদ্ধমন্ত্রোপাসক ও শূন্যবাদী প্রভৃতি। তদনন্তর দ্বারকাক্ষেত্রে বৈষ্ণব, শৈব, ও শাক্ত পণ্ডিতগণকে পরাজিত করিয়া কামরূপ তীর্থে সমুপস্থিত হন এবং এই স্থানের পণ্ডিতগণকে স্বমতে আনয়ন করিয়া বঙ্গদেশে উপস্থিত

আমি একজনি (শূদ্র) অথবা দ্বিজ, কিংবা ব্রহ্মচারী, গৃহী, বানপ্রস্থ বা ভিক্ষু নহি। আমার জনক জননী নাই, আমার জন্ম হয় না; আমার ইন্দ্রিয় শরীর অথবা শরীরের গুণ কৃশতা প্রভৃতি নাই।

নিখিলক্রিয়য়া রহিতোঽস্মি সদা
ন চ পূজয়িতাপি ন পূজ্যবরঃ।
ময়ি কামমুখোঽরিগণো বিমুখো-
ঽপচয়োপচয়ৌ চ সদৈকরসে॥ ৯

আমি সর্ব্ববিধ ক্রিয়াবর্জ্জিত, আমি কাহাকেও পূজা করি না, আমিও কাহারও পূজ্য নহি, কামাদি রিপুগণ আমার বিকারোৎপাদনে সমর্থ নহে। আমি সব সময় একই অবস্থায় থাকি, আমার হ্রাস বৃদ্ধি বা অবনতি উন্নতি নাই।

হন। বঙ্গদেশে তখন বৌদ্ধধর্ম্মের প্রবল প্রতাপ। শঙ্কর অদ্বৈতমতের পরিপন্থী বৌদ্ধদিগের দর্প চূর্ণ করিয়া, বেদান্তবিদ্বেষী বৈষ্ণবগণ বেদান্তমতের বিরুদ্ধে যে সকল সূত্র রচনা করিয়াছিলেন, তৎসমুদয় অবলীলাক্রমে নিরাকৃত করিয়া অদ্বৈতমতের কীর্ত্তিপতাকা উড্ডীন করতঃ কাশ্মীর রাজ্যে উপস্থিত হন। কাশ্মীরের নৈয়ায়িক ও জৈনমতাবলম্বী পণ্ডিতগণকে সম্পূর্ণরূপে পরাজিত করিয়া কৈলাস পর্ব্বতে গমন করেন। দিগ্বিজয়ে বহির্গত হইবার সময় সহস্র শিষ্য তাঁহার অনুগমন করিতেন। কেহ শঙ্খ, কেহ ঘণ্টা কেহ বা ঢক্কা বাদ্য দ্বারা তাঁহার যাত্রা বিঘোষিত করিতেন। একটি প্রকাণ্ড লৌহকটাহ তাঁহার সঙ্গে থাকিত। তিনি বৌদ্ধদিগের সহিত বিচার করিতে উপবিষ্ট হইবার পূর্ব্বে, তৈলপূর্ণ কটাহখানি প্রজ্বলিত অগ্নির উপর রক্ষা করিতেন এবং বিপক্ষগণের দ্বারা অঙ্গীকার করাইতেন যে, যিনি পরাজিত হইবেন তাঁহাকে উক্ত কটাহে নিক্ষিপ্ত হইয়া প্রাণত্যাগ করিতে হইবে।

সরসো বিরসো নভসোঽস্মি সমো
ন সমো বিষমোঽপি চ কেবলতঃ।
ময়ি কেবলতা ন বিকেবলতা
বিদিতা যদনাত্মবিলক্ষণতা ॥ ১০

আমি সরস না না গুণের আরোপ কি করিয়া করি, আমি বিরস; আমি আকাশের ন্যায়; আমার দ্বিতীয় নাই; তজ্জন্য আকাশের ন্যায় নহি; মৎস্বরূপ বলিয়া আকাশের বিষমও নহি; আমার তুলনা আমিই—আমাতে কেবলতা (একত্ব) আছে, বিকেবলতা (অনেকত্ব) নাই, কারণ আত্মার অনাত্মবিলক্ষণত্ব প্রসিদ্ধ আছে।

অহহাত্মনি বোধময়ে মনসো
বচসোঽপি ন গোচরতাস্তি যতঃ ॥
অতএব বিলক্ষণতাপি কথং
কথিতাস্তু তথাস্ত্ববশেষতয়া ॥ ১১

হায়! হায়! বাক্য মনের অগোচর আত্মা যে কেবল বোধ স্বরূপ, অতএব তাঁহার অদ্বৈত সত্তা কি প্রকারে বাক্য বা মন দ্বারা নিরূপিত হইতে পারে? হাঁ সত্য, তথাপি নিষেধাবধিভূতত্বেন অর্থাৎ নিষেধ করিতে করিতে যেখানে নিষেধের অবধি হয়, সেইখানে ব্রহ্ম রহিয়াছেন বলা যাইতে পারে।

এবং চিদানন্দঘনং স্বরূপং
বিভাব্য দেহাত্মবিভাব্য বাঢ়ম্।
অনন্তসচ্চিৎ-সুখসিন্ধুসারো
ভবেদভীক্ষ্ণং ন ভবেৎ স ভূয়ঃ ॥ ১২

দেহাদি অনাত্মানুসন্ধানশূন্য হইয়া পূর্ব্বোক্তরূপ চিদানন্দময় নিজরূপ পরব্রহ্মের ধ্যানে দৃঢ়ভাবে নিমগ্ন হইলে, মুমুক্ষু অপরিচ্ছন্ন সচ্চিদানন্দসাগরের সার স্বরূপ হইয়া যায়। পুনরায় আর তাহার জন্ম হয় না।

অনন্তরামস্য গুরোরনুজ্ঞয়া
ধিয়ানুভূতির্বিবৃতেয়মজ্ঞয়া।
সুভাস্করানন্দযতের্মনোজ্ঞয়া
শরীরমাত্রেঽপি কৃতোর্ব্বজ্ঞয়া॥ ১৩

যতি হউন, পরমহংস হউন, গুরু সকলেরই পূজনীয়, তজ্জন্য যাঁহার দেহের প্রতি বিন্দুমাত্র অনুরাগ নাই এমন যে সুভাস্করানন্দ যতির (অজ্ঞ) বুদ্ধি দ্বারা, যেরূপে পরমাত্মার উপলব্ধি হয়, তাহা, অনন্তরাম গুরুর আদেশে বিবৃত হইল।

এই অনন্তরামজীর নিকট, স্বামীজী হরিদ্বারে অবস্থান কালে, প্রস্থানত্রয় অধ্যয়ন করিয়াছিলেন। অনন্তরাম বানপ্রস্থ কাশীতে আসিলে, স্বামীজী আনন্দবাগের অতি নিকটে, জনৈক সব্ জজের গৃহে তাঁহার অবস্থিতি করিবার ব্যবস্থা করিয়া দিয়াছিলেন। কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, গুরু অনন্তরাম এই স্থানে থাকিয়া, শিষ্যেরই নিকট, প্রত্যহ পাঠ করিতে আগমন করিতেন।

# স্বারাজ্যসিদ্ধিঃ ॥

"সন্ন্যাস গ্রহণ ও কঠোর তপস্যা" অধ্যায়ের শেষে ভক্তিগ্রন্থের আদর্শস্থানীয় শ্রীমদ্ভাগবত হইতে কতকগুলি শ্লোক উদ্ধৃত করিয়া প্রমাণ করা হইয়াছে যে ভক্তির সম্পূর্ণ বিকাশ হইলে জ্ঞান স্বতঃ আসিয়া উপস্থিত হয়। প্রহ্লাদ ভক্তিবলে বিষ্ণুর দর্শন পাইয়া, কি বর চাহিবেন জিজ্ঞাসা করিলে ভগবান বিষ্ণু বলিলেন "ব্রহ্মবিচার তোমার অন্তরে স্থান প্রাপ্ত হউক" ( ১২৭ পৃষ্ঠা দেখুন )।

তন্ত্রশ্রেষ্ঠ মহানির্ব্বাণ তন্ত্রেও দেখিতে পাই ঐ এক কথা :—

ব্রহ্মজ্ঞানাদৃতে দেবি ! কর্ম্মসংন্যসনং বিনা।
কুর্ব্বন্ কল্পশতং কর্ম্ম ন ভবেন্মুক্তি-ভাজনম্ ॥

বেদেও দেখিতে পাই ঐ এক কথা :—

ন চক্ষুষা গৃহ্যতে নাপি বাচা
নান্যৈর্দেবৈস্তপসা কর্ম্মনা বা।
জ্ঞানপ্রসাদেন বিশুদ্ধসত্ত্ব—
স্ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মানঃ।

৩য় মুণ্ডকে ১ম খণ্ড ৮ম শ্লোক ॥

চক্ষু, বাক্য, ইন্দ্রিয়, কার্য্য, তপস্যা দ্বারা তাঁহাকে লাভ করা যায় না। নির্ম্মল জ্ঞান দ্বারাই তাঁহাকে লাভ করা যায়। চাউল রন্ধন করিতে কাষ্ঠ, হাঁড়ি ও জল চাই। কাষ্ঠ না থাকিলে অগ্নির

অভাবে চাউল রন্ধন করা যায় না। কাষ্ঠ ও হাঁড়ি থাকিলেও জল অভাবে, চাউল পুড়িয়া যাইবে; কাষ্ঠ ও জল সংগ্রহ হইলেও, হাঁড়ি না থাকিলে গৃহিনী চাউল রন্ধন করিতে গিয়া অন্ধকার দেখিবেন। কর্ম্ম করিতে করিতে চিত্তশুদ্ধ হইলে, ভক্তির সাহায্যে তন্ময় হইতে পারিলে, জ্ঞান আসিয়া সাধককে অজ্ঞানসাগরের পরপারে লইয়া যায়।

বঙ্গদেশে—যেদেশে মহাপ্রভু চৈতন্য জন্মগ্রহণ করিয়াছিলেন, সেই দেশের কোন কোন লোক জ্ঞানের নাম শুনিলেই শিহরিয়া উঠেন, বলেন কলিকালে "হরের্নামৈব কেবলম্"।

বলা বাহুল্য ডাকার মত ডাকিতে পারিলে এ কথা যে সত্য তাহা বুঝিতে পারা যায়। কিন্তু তাহা বলিয়া কেহ যেন স্বপ্নেও না ভাবেন, যে কেবল নাম করিলেই মুক্তি হইবে। জ্ঞানপথে চলিতে চলিতে যেরূপ সবিকল্প ও নির্ব্বিকল্প সমাধি নামে দুইটি মহারত্নপ্রাপ্তি ঘটিয়া থাকে, ভক্তিপথে চলিতে চলিতে সেইরূপ দুইটি রত্ন ভাব ও মহাভাব লাভ করিতে হইবে। উভয় মার্গে সমান ভাবে কঠোর সাধনা করিতে হয়। কারণ পরাজ্ঞান ও পরাভক্তি মধ্যে কোন প্রভেদ নাই। (গীতা ১৮শ অধ্যায় ৫৪ শ্লোক দেখুন)।

এই ঐহিক স্বরাজের দিনে কয়জন জানেন যে আর এক পারত্রিক স্বরাজ আছে, যে সাম্রাজ্যের ধন ঐশ্বর্য্য, সুখ শান্তির ভাগ আর কাহাকে দিতে হয় না, যেখানে আমিবাদী জীবই একমাত্র, রাজা। * কিরূপে নিজের সাম্রাজ্যে পুনরায় অধিষ্ঠিত

* পুষন্নেকর্ষে যম সূর্য্য প্রাজাপত্য ব্যূহ রশ্মীন্ সমূহ। তেজো যত্তে রূপং কল্যাণতমং তত্তে পশ্যামি যোঽসাবসৌ পুরুষঃ সোঽহমস্মি। ঈশোপনিষৎ শ্লোক ১৬।

হইতে পারা যায় তাহার উপায় শিবাবতার শঙ্করাচার্য্যের শিষ্য সুরেশ্বরাচার্য্য (উভয়ভারতীর স্বামী মণ্ডন মিশ্র) স্বারাজ্যসিদ্ধি নামে পুস্তকে অতি সুন্দরভাবে বর্ণনা করিয়া গিয়াছেন। স্বামীজী এই পুস্তকের পাণ্ডুলিপি, কিরূপে জানি না, সংগ্রহ করিয়া পুস্তকখানির অতি সরল কৈবল্যকল্পদ্রুম নামক টীকা লিখিয়া, সহস্র সহস্র পুস্তক ইউরোপ, আমেরিকা ও ভারতে বিনামূল্যে বিতরণ করিয়াছিলেন। বেদ বেদান্তের অধিকাংশ শ্লোক ভাবে মধুর হইলেও পড়িতে বিরস বোধ হয়। কিন্তু স্বারাজ্যসিদ্ধির অধিকাংশ শ্লোক এরূপ সরস যে পড়িতে যাইলে কাব্য পাঠ করিতেছি বলিয়া ভ্রম হয়। স্থানাভাববশতঃ নিম্নে কেবলমাত্র কতকগুলি শ্লোক উদ্ধৃত করিলাম। স্বারাজ্যসিদ্ধি-প্রদর্শিত পথে চলিলে অতি নিম্নাধিকারী ব্যক্তিও মুক্তিলাভ করিবে, স্বামীজীও এই কথা বলিতেছেন।

## স্বারাজ্যসিদ্ধিঃ।

### প্রথমং প্রকরণং।

নিষ্কিঞ্চনানাং মন্দানাং স্বারাজ্যপদলব্ধয়ে। ক্রিয়তে ভাস্করানন্দ-স্বামিনা সরলোঽন্বয়ঃ॥

গঙ্গাপুরপ্রচলিতজটাস্রস্তভোগীন্দ্রভীতামালিঙ্গন্তীমচলতনয়াং সস্মিতং বীক্ষমাণঃ। লীলাপাঙ্গৈঃ প্রণতজনতাং নন্দয়ংশ্চন্দ্রমৌলি-র্মোহধ্বান্তং হরতু পরমানন্দমূর্ত্তিঃ শিবো নঃ॥ ১

যিনি মস্তকস্থিত গঙ্গাপ্রবাহের বেগে প্রকম্পিত জটা হইতে অধঃপতিত মহাসর্প দর্শনে ভয়বশতঃ স্বয়ং আলিঙ্গনকারিণী পার্ব্বতীকে মন্দহাস্য পূর্ব্বক বিলোকন করিতে করিতে প্রণতজন-

গণকে কটাক্ষপাত দ্বারা আনন্দিত করেন, পরমানন্দমূর্ত্তি সেই চন্দ্রশেখর মহাদেব আমাদিগের মোহান্ধকার নাশ করুন।

স্মারং স্মারং জনিমৃতিভয়ং জাতনির্বেদবৃত্তির্ধ্যায়ং ধ্যায়ং পশুপতি-মুমাকান্তমন্তর্নিষণ্ণম্। পায়ং পায়ং সপদি পরমানন্দপীযূষধারাং ভূয়ো ভূয়ো নিজগুরুপদাম্ভোজ-যুগ্মং নমামি ॥ ২

জন্মমৃত্যুভয় পুনঃ পুনঃ স্মরণ করিয়া বিষয়বিতৃষ্ণা উৎপন্ন হওয়ায় হৃদয়স্থিত উমাকান্ত পশুপতিকে বার বার ধ্যান করতঃ অবিলম্বেই পরমানন্দরূপ অমৃতধারা পুনঃ পুনঃ পান করিতে করিতে নিজ গুরুর পাদপদ্মযুগলে প্রণাম করিতেছি।

যস্মাদ্বিশ্বমুদেতি যত্র নিবসত্যন্তেযদপ্যেতি যৎসত্যজ্ঞানসুখস্বরূপ-মবধিদ্বৈতপ্রণাশোজ্ঝিতম্। যজ্জাগ্রৎস্বপনপ্রসুপ্তিষু বিভাত্যেকং বিশোকং পরং প্রত্যগব্রহ্ম তদস্মি যস্য কৃপয়া তং দেশিকেন্দ্রং ভজে ॥ ৩

যাঁহা হইতে এই দৃশ্যমান জগৎ আবির্ভূত হয় এবং যাঁহাকে আশ্রয় করিয়া বর্ত্তমান থাকে, অন্তকালে যাঁহাতে আবার লয়প্রাপ্ত হয়, যিনি সত্য, জ্ঞান ও সুখস্বরূপ, যাঁহার কোন সীমা নাই, যিনি অদ্বয় এবং কখনও বিনষ্ট হন না, জাগ্রৎস্বপ্ন সুষুপ্তিরূপ অবস্থাভেদে যাঁহার কোন ব্যতিক্রম হয় না, সেই শোকশূন্য সর্ব্বগত পরব্রহ্ম আমি যাঁহার কৃপায় হইতেছি অর্থাৎ যে গুরুর উপদেশে "আমি সেই পরব্রহ্ম" এইরূপ অনুভব করিতেছি, সেই গুরুশ্রেষ্ঠ জ্ঞানদাতা গুরুর আমি ভজনা করি।

অধীতেজ্যাদানব্রতজপসমাধাননিয়মৈর্বিশুদ্ধস্বান্তানাং জগদিদমসারং বিমৃশতাম্। অরাগদ্বেষাণামভয়চরিতানাং হিতমিদং মুমুক্ষূণাং হৃদ্যং কিমপি নিগদামঃ সুমধুরম্ ॥ ৪

অধ্যয়ন, যজ্ঞ, দান, ব্রত, জপ, সমাধান, ( উপাসনা ) ও ইন্দ্রিয়-

নিগ্রহ দ্বারা যাঁহাদের চিত্তশুদ্ধি হইয়াছে, যাঁহারা জগৎ মিথ্যা বলিয়া নিশ্চয় করিয়াছেন, যাঁহাদের কোন বিষয়ে অনুরাগ বা বিদ্বেষ নাই এবং যাঁহাদের আচরণে কাহারও ভয় হয় না, এরূপ মুমুক্ষুগণের হৃদয়গ্রাহী, শ্রবণ সুখকর ও হিতকারী কিছু বলিতেছি ॥ ৪

জ্ঞাত্বা দেবং সর্ব্বপাশাপহানির্নান্যঃ পন্থাশ্চেতি ভূয়ো বচোভিঃ। জ্ঞপ্তেস্সাক্ষান্মুক্তিহেতুত্বসিদ্ধাবধ্যাসত্বং বন্ধনস্যার্থসিদ্ধম্ ॥ ৫

চৈতন্যস্বরূপ পরমাত্মা ও আমি এক, ইহাই জানিতে পারিলে বন্ধন ছিন্ন হয়। এবম্প্রকার জ্ঞান ভিন্ন মুক্তি প্রাপ্তির অন্য মার্গ আর নাই। "জ্ঞাত্বা দেবং সর্ব্বপাশাপহানিঃ নান্যঃ পন্থাশ্চ" ইত্যাদি বহুতর বেদবাক্য দ্বারা আত্মজ্ঞানই সাক্ষাৎ, ব্যবধান বিনা মুক্তির কারণ সিদ্ধ হইতেছে। বন্ধনই দুঃখের কারণ, এইজন্য বন্ধনরূপ জগতের অধ্যাসত্ব (শুক্তিরজতাদিবৎ আরোপিতত্ব) শ্রুতি-বাক্যের অর্থ হইতে সিদ্ধ হইতেছে। (বন্ধনরূপ দৃশ্যমান এই জগৎ অধ্যাস অর্থাৎ আরোপ বা মিথ্যা ইহা শ্রুতিদ্বারা সিদ্ধ হইতেছে, যেহেতু অধ্যাসই জ্ঞানদ্বারা বিনষ্ট হয়, অন্য কিছুই জ্ঞাননাশ্য নহে)।

সত্যং ভাবং ন বিত্তির্ব্যপনুদতি যতঃ কর্ম্মনাশ্যো ঘটাদির্মিথ্যাভূতং চ কর্ম্ম ক্ষপয়তি ন তথা বিত্তিঘাত্যং যতস্তৎ। ইত্থং সিদ্ধে বিভাগে শ্রুতিশিখরগিরাবিত্তিঘাত্যঃ প্রতীতো বন্ধো মিথ্যেতি সিদ্ধে ন তদপহতয়ে কর্ম্মজাতং সমর্থম্ ॥ ৬

পৃথিবীতে ঘটপটাদিভাবপদার্থ প্রহারাদি ক্রিয়ার দ্বারা বিনষ্ট হইয়া থাকে, অতএব জ্ঞান, সত্য অর্থাৎ অনারোপিত ভাবপদার্থকে বিনষ্ট করিতে পারে না। এইরূপ আবার ক্রিয়া (প্রহারাদি ক্রিয়া) মিথ্যাভূত অর্থাৎ আরোপিত শুক্তিরজতাদিকে বিনষ্ট করিতে পারে না, যেহেতু লোকে ইহাই প্রসিদ্ধ আছে যে মিথ্যাভূত বস্তু

অধিষ্ঠান জ্ঞান দ্বারাই নাশ প্রাপ্ত হয়; অর্থাৎ অজ্ঞান জ্ঞাননাশ্য। যখন এইরূপ বস্তুস্বভাবসিদ্ধ হইতেছে তখন বেদান্ত বাক্যদ্বারা নিশ্চয় হইতেছে যে জ্ঞান দ্বারাই সংসার-বন্ধন নষ্ট হয়; অতএব বন্ধনও মিথ্যা ইহা সিদ্ধ হইল। তবেই বলা যায় অগ্নিহোত্রাদি পুণ্যকর্ম্মসমূহ কথনই বন্ধন বিনাশ করিতে সমর্থ নহে।

আবিদ্যো হ্যেষ বন্ধো বিরমতি ন বিনা বেদনং কর্ম্মজালৈর্মালোদ্ভূতোঽহিরস্তং ব্রজতি কিমু নমস্কারমন্ত্রৌষধাদ্যৈঃ। এবং নিশ্চিত্য নাগস্ত্বচমিব বিধিনা কর্ম্মবন্ধং বিধূয় জ্ঞানোপায়ে গুরু-শ্রীচরণমভিগতঃ সেবমানো যতেত ॥ ৭

যেহেতু এই সংসারবন্ধন অবিদ্যা হইতে উদ্ভূত অর্থাৎ অজ্ঞান-মূলক অতএব জ্ঞান ব্যতীত, কর্ম্ম দ্বারা ইহার নাশ হয় না। মালাতে আরোপিত মিথ্যাভূত সর্প কি নমস্কার, মন্ত্র বা ওষধি দ্বারা বিনষ্ট হয়? তাহা কথনই হয় না। এইরূপ নিশ্চয় করিয়া সর্প যেরূপ জীর্ণ কঞ্চুক ( খোলশ ) ত্যাগ করে তদ্রূপ বন্ধনজনক কর্ম্মসকল শাস্ত্রোক্ত বিধি অনুসারে পরিত্যাগ করিয়া শ্রীগুরুর চরণগত হইয়া জ্ঞানলাভহেতু তাঁহার সেবা করিবে এবং জ্ঞানার্জ্জন যাহাতে হয় তাহার চেষ্টা করিবে।

কেচিৎ কর্ম্মৈব কাম্যোজ্মিতমুদিতপদপ্রাপ্ত্যুপায়ং প্রতীতাস্তচ্চোপাস্তিং চ মুক্তৌ মিলিতমথ পরে সাধনং সংগিরন্তে। অন্যে তু জ্ঞানকর্ম্মোভয়মিতিমতিভিঃ স্বাভিরুৎপ্রেক্ষমাণাঃ জ্ঞানাদেবেতি বাক্যাদ্বয়মিহ সহসা নানুমন্যামহে তান্ ॥ ৮

কেহ কেহ ( ভট্ট প্রভাকর প্রভৃতি ) কামনাবর্জ্জিত নিত্য-নৈমিত্তিক কর্ম্মই মুক্তিপদ লাভের উপায় নিশ্চয় করিয়াছেন। ভাস্কর প্রভৃতি অন্যান্য পণ্ডিতগণ কর্ম্ম ও উপাসনা উভয়ই মুক্তির সাধন বলিয়া থাকেন। অন্যান্য পণ্ডিতগণ জ্ঞান ও কর্ম্ম উভয়ই

মুক্তির সাধন বলিয়া নিজ নিজ বুদ্ধি অনুসারে কল্পনা করেন। পরন্তু আমরা বেদবাক্যানুসারে (জ্ঞানাদেব তু কৈবল্যং ইত্যাদি বাক্যদ্বারা) তাঁহাদের মত অনুমোদন করি না (তবে জ্ঞানের সাধন হয় বলিয়া কর্ম্মকেও মোক্ষ সাধন বলিতে পারি)।

পৈত্রোলোকোধিগম্যঃ ক্রতুভিরধিগতো বিদ্যয়া দেবলোকো যদ্বা চেতঃ কষায়ক্ষপণমিহ তয়োঃ স্মার্ত্তমেবাস্তুসাধ্যম্। যজ্ঞেনেত্যাদি-বাক্যাদ্ভবতু বিবিদিষা বেদনং তৎফলং বা জ্ঞানাদেবামৃতত্বং নহি শশকবধূঃ সিংহপোতং প্রসূতে॥ ৯

যাগাদিদ্বারা পিতৃলোক ও বেদবিদ্যাদ্বারা দেবলোক পাওয়া যায় ইহা বেদে নিশ্চিত হইয়াছে। অথবা স্মৃতিশাস্ত্রোক্ত যাগ ও বিদ্যার ফল রাগদ্বেষাদিরূপ চিত্তের মলের নাশই হউক অথবা শাস্ত্রবাক্যানুসারে নিত্যনৈমিত্তিকাদি কর্ম্মের ফল জ্ঞানেচ্ছা বা জ্ঞানই হউক, তথাপি মুক্তি কেবল ব্রহ্মজ্ঞান দ্বারাই হইয়া থাকে। শশকবধূ কদাপি সিংহ শাবক প্রসব করে না।

অর্থী দক্ষো দ্বিজোহহং বুধ ইতি মতিমান্ কর্ম্মসূক্তাধিকারী শান্তো দান্তঃ পরিব্রাড়্ পরমপরমো ব্রহ্মবিদ্যাধিকারী। ইত্থং ভেদে বিবক্ষন্সমুদিতমুভয়ং মুক্তিহেতুং সুশীতং নারং বৈশ্বানরং চোভয়মহহ তৃষোচ্ছেদকামঃ পিবেৎসঃ॥ ১০

আমি ধনী, সমর্থ, দ্বিজ এবং পণ্ডিত এইরূপ অভিমানসম্পন্ন ব্যক্তিগণ যাগাদিকর্ম্মের অধিকারী; ইহা মীমাংসাশাস্ত্রে কথিত আছে। শান্ত অর্থাৎ রাগদ্বেষবর্জ্জিত, দান্ত অর্থাৎ সংযতেন্দ্রিয়, সন্ন্যাসী ও নিবৃত্তিপরায়ণ অর্থাৎ দেহধারণাতিরিক্ত কোন ব্যাপারই যাঁহারা করেন না এরূপ ব্যক্তিগণই বেদান্তশাস্ত্রে ব্রহ্মজ্ঞানের অধিকারী উক্ত হইয়াছেন। অতএব উভয়ের অধিকারী যখন

ভিন্ন হইল, তখন কর্ম্ম ও জ্ঞান উভয়ে মিলিত হইয়া মুক্তির কারণ হয় একথা যাঁহারা বলেন, হায়! হায়! তাঁহারা পিপাসা-শান্তির জন্য, জল ও অগ্নি উভয়ই পান করেন।

জ্ঞানং চাপ্যদ্বিতীয়স্বরসসুখঘনানন্তচিন্মাত্ররূপব্রহ্মাত্মৈকত্ববোধঃ স ভবতি সুমতেস্তত্ত্বমস্যাদিবাক্যাৎ। দেহাদ্যধ্যাসদার্ঢ্যাচ্ছ্রুতমপি সহসা নৈব সম্ভাবনীয়ং ব্রহ্মত্বং স্বস্য তস্মান্নয়গুরুবচনৈঃ সাধু মীমাংসনীয়ম্॥ ১১

দ্বৈতবিহীন, রসাত্মক, সুখময়, অপরিচ্ছিন্ন চৈতন্যস্বরূপ ব্রহ্মের সহিত নিজের একত্ববোধ নবম শ্লোকে জ্ঞানপদ দ্বারা বলা হইয়াছে। যাঁহার চিত্তশুদ্ধ হইয়াছে এরূপ পুরুষের উক্তপ্রকার অনুভব "তত্ত্বমসি" ইত্যাদি বাক্যদ্বারাই হইয়া থাকে। নিজের ব্রহ্মরূপত্ব জানা থাকিলেও দেহাদির উপর অধ্যাসের দৃঢ়তাহেতু অর্থাৎ অসংখ্য জন্মের দ্বৈত বাসনা হইতে উৎপন্ন দেহ পুত্রাদির উপর অধ্যাসের (অর্থাৎ বিপরীতভাবে ভাবনাজনিত) অহং মমতা জ্ঞান দৃঢ়ভাবে আছে বলিয়া, নিজের ব্রহ্মত্ব বেদ হইতে শ্রুত হইলেও, উহা আশু সম্ভাবিত হয় না, অতএব যুক্তি ও গুরূপদেশ দ্বারা যাবৎ নিজের ব্রহ্মত্বজ্ঞানের উপলব্ধি না হয়, তাবৎ বিচার করিবে।

রেতোরক্তপ্রসূতং জড়মশনচিতং ষড়্‌বিকারং ত্বগস্থিস্নায়ুক্রব্যান্ত্রমজ্জারুধিরময়মতিস্বল্পমাধ্যাময়াঢ্যম্। প্রাণাপায়ে মৃদাদিপ্রতিমমপি চ বিট্‌ কীটভস্মাবশেষং দেহং তং মূঢ়! কস্মাদহমিতি মনুষে কেন বা বঞ্চিতোঽসি॥ ৩২

শুক্রশোণিত-সমুদ্ভূত, জড়, অন্নাদিপুষ্ট, জন্মজীবন ইত্যাদি বিলয়যুক্ত, চর্ম্ম অস্থি নাড়ী মাংস অন্ত্র মজ্জা শোণিতময়, অতি স্বল্প, আধিব্যাধিসমাকুল, প্রাণনাশে মৃত্তিকানির্ম্মিত পদার্থ সদৃশ ও মল

কৃমি ভস্মশেষ এই দেহকে হে মূঢ়! কেন আত্মা বলিয়া মনে কর, আর কেনই বা এইরূপে বঞ্চিত হও।

সংশান্তে রবিশশিবহ্নিবাক্‌প্রকাশে নির্ব্বাণে করণগণে নিরস্ত-সঙ্গঃ। স্বজ্যোতিঃ প্রকটিতবাসনাময়ার্থশ্চিদ্‌ধাতুঃ শ্রুতিভিরুদীরিতোঽন্তরাত্মা ॥ ৪৩

যে অবস্থায় রবি শশি অগ্নি ও বাক্‌শক্তির প্রকাশ সংশান্ত হয় (লয়প্রাপ্ত হয়), যে অবস্থায় ইন্দ্রিয়গণ নির্ব্বাণপ্রাপ্ত হয়, সেই অবস্থায় অর্থাৎ স্বপ্নে, নিরস্তসঙ্গ (ইন্দ্রিয়সংযোগশূন্য), অন্যের দ্বারা প্রকাশের অপেক্ষা বিরহিত, স্বয়ং প্রকাশস্বরূপ, বাসনাময়, বাহ্যপদার্থপ্রকটনশীল, চিৎধাতুপ্রকৃতি অন্তরাত্মাই বেদের কথিত। বেদে সেই আত্মাই উক্ত আছেন, তিনি চিদ্ধর্ম্মবিশিষ্ট, দ্রব্যধর্ম্মী নহেন ॥

বাহ্যার্থান্‌করণগণেন তং চ বুদ্ধ্যা বুদ্ধিং যঃ প্রথয়তি সন্ততং স্বভাসা। আত্মা সাবনধিগতঃ পরাগ্‌ভিরেভির্বিজ্ঞেয়স্তনুভবনান্তর-প্রদীপঃ ॥ ৪৪

তাঁহাকেই আত্মা বলিয়া জানিবে। কে তিনি? যিনি ইন্দ্রিয়গণ দ্বারা বাহ্যবিষয় সকল প্রকাশ করিতেছেন। সেই ইন্দ্রিয়গণকে বুদ্ধি (অন্তঃকরণ) দ্বারা এবং বুদ্ধিকে নিজ দীপ্তি বা প্রকাশ দ্বারা প্রকাশিত করিতেছেন। কিন্তু স্বাধিষ্ঠানে চৈতন্য হইতে ভিন্ন অন্য পদার্থ লইয়া বাহ্যাভ্যন্তর ইন্দ্রিয়গণ ব্যস্ত থাকায় তাঁহাকে প্রত্যক্ষ করিতে পারে না। ইনিই শরীর মধ্যস্থ প্রদীপ বা সাক্ষী।

অসঙ্গ চিদানন্দের কর্ত্তৃত্বাদি অধ্যাস বশতঃ যথা—

শুদ্ধোসাবহমিদমিত্যুপাধিধর্ম্মানধ্যাসাদভিমনুতে পরস্পরেণ। বুদ্ধ্যাদীনিব সলিলপ্রভেদধর্ম্মান্‌ব্রধ্নেন্দু প্রতিফলিতে মৃষৈব মোহাৎ ॥ ৪৫

সেই আত্মা শুদ্ধ। কিন্তু অধ্যাস হেতু দেহ মধ্যস্থ বুদ্ধি ও ইন্দ্রিয়গণই যে কর্ত্তা এইরূপ মনে করে (এই দেহই আমি ইত্যাদি ভাবনা করে)। সলিলে প্রতিবিম্বিত সূর্য্যে যেমন বৃদ্ধি হ্রাস শুদ্ধি স্থিরতা চঞ্চলতা প্রভৃতি সলিলধর্ম্ম আরোপিত হয়, সেইরূপ আত্মাতে ইন্দ্রিয়াদির কর্ত্তৃত্বাদিধর্ম্ম মিথ্যা আরোপিত হয়।

অধ্যাসের হেতু অজ্ঞান যথা :—

অজ্ঞোঽস্মীত্যনুভবনাদনাত্ববোধশ্চিন্নিষ্টশ্চিতি বিষয়স্তমো যথেন্দুম্। প্রচ্ছাদ্য স্ফুরতি চিতং চিতৈব ভূয়ো বিক্ষিপ্য ভ্রময়তি হন্তদুর্নিরূপঃ॥ ৪৭

আমি অজ্ঞ এইরূপ অনুভব প্রমাণ হইতে অজ্ঞান সিদ্ধ হইতেছে। শুদ্ধ চৈতন্যের উপর অধ্যস্ত চিৎবিষয়ক এই অজ্ঞান অনাদি। চৈতন্যকে আবৃত করিয়া ঐ চৈতন্যের সাহায্যেই লোকের বুদ্ধিকে আক্রমণ করিতেছে; গ্রহণকালে অন্ধকার যেমন চন্দ্রকে গ্রাস করিয়া সেই চন্দ্রের আলোক দ্বারাই লোক-চক্ষুগ্রাহ্য হয়, এইরূপ অজ্ঞান দ্বারা আচ্ছন্ন করিয়া মিথ্যা জগৎ উদ্ভাবন করতঃ, এই দেহ আমি, এই আমার স্ত্রী, এই আমার পুত্র, এইরূপ ভ্রান্তিযুক্ত করিতেছে। হায়! হায়! সে যে কি অবোধ— দুর্নিরূপণীয় এবং চৈতন্যের উপর অধ্যস্তত্বহেতু স্বপ্নের ন্যায় অনির্ব্বচনীয়।

অধ্যাসোঽনধিগতবস্তুনি হ্যতস্মিঁস্তদ্বুদ্ধিঃ স্ফুটমনুভূয়তে প্রতীচি। অজ্ঞোঽহং গলিতবলো নরো দরিদ্রো জীবেয়ু র্মম তনয়াঃ কথং বতেতি॥ ৪৯

সামান্যতঃ (সাধারণরূপে) ভাসমান বিশেষরূপে অভাসমান যে বস্তু যাহা নয় তাহাতে সেইরূপ জ্ঞানকে অধ্যাস বলে। "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" এই অনারোপিত সৎপদার্থের উপর সাধারণরূপে

প্রকাশমান জীব, জড়রূপ যে আরোপিত বুদ্ধি ইহাকেই অধ্যাস বলে।

প্রতি হৃদয়ে সাক্ষীরূপে বিরাজমান পরমাত্মার উপরও এই অধ্যাস—আমি অজ্ঞ, আমি ক্ষীণবল, আমি মনুষ্য, আমি দরিদ্র, এই ভাবে স্পষ্ট অনুভব হয়। হায় হায় আমার পুত্রগণ কিরূপে বাঁচিয়া থাকিবে ইত্যাদি রূপ মমতাভেদে অধ্যাস দ্বিবিধঃ—(১) অহন্তা অস্মিতা, (২) মমতা। এবং প্রকারে অধ্যাস দুই প্রকার, অবান্তরভেদ বহুপ্রকার।

শুদ্ধোঃ হৃষ্টঃ স্থিরোঽহং বুধ ইতি চ তনাবাত্মধর্ম্মান্ যুবাহং স্থূলো গৌরোভিরূপঃ পটুরিতি চ নিজে দেহধর্ম্মান্নিমীতে। অন্যোন্যাধ্যস্তসত্যানৃতবলিতবপুর্লৌহপিণ্ডপ্রবিষ্টো বহ্নিঃ কূটাভিঘাতানিব বিবিধভবানর্থজাতংপ্রপন্নঃ॥ ৫০

আমি শুদ্ধ সুখী স্থির নির্দ্দোষ জ্ঞানী ইত্যাদি আত্মধর্ম্ম দেহের উপর আরোপ করা হয় এবং আমি যুবা স্থূল গৌরবর্ণযুক্ত ইত্যাদি দেহধর্ম্ম আত্মার উপর আরোপিত হয়। এইরূপ উভয় প্রকার অধ্যাসজনিত অর্থাৎ সত্য মিথ্যাতে ও মিথ্যা সত্যতে আরোপিত হইয়া মিশ্রিতস্বরূপ জীব, লৌহপিণ্ডপ্রবিষ্ট অগ্নি যেরূপ অপর লৌহমুদ্গর দ্বারা তাড়িত হয়, সেইরূপ অবিবেক বশতঃ এই সংসারের বিবিধ প্রকার অনর্থ দ্বারা ব্যাকুল হইয়া থাকে।

ধর্ম্মাদ্দেবত্বমেতি ব্রজতি পুনরধঃ পাতকৈঃ স্থাবরাদীন্দেহান্প্রাপ্য প্রণশ্যন্কচিদপি লভতে মানুষত্বং চ তাভ্যাম্। কর্ম্মজ্ঞানোভয়েন ব্রজতি বিধিপদং মুচ্যতে কোঽপি তস্মিন্ রাগী প্রত্যেতি ভূয়ো জনিমিতি বিষমং বংভ্রমীতীহলোকঃ॥ ৫২

বিহিতানুষ্ঠানজাতপুণ্য হইতে লোক দেবতা হয়; পুনরায়

বিহিত কর্ম্ম না করায় এবং অবিহিত কর্ম্ম করিয়া নরকে গমন করে; তদনন্তর অবশিষ্ট পাপ জন্য স্থাবর বৃক্ষাদিরূপে জন্মগ্রহণ করিয়া বার বার বিনাশপ্রাপ্ত হইয়া দৈবাৎ পাপপুণ্য উভয়ে উদ্যত হইয়া তাহাকে কদাচিৎ মনুষ্যশরীর প্রাপ্তি করাইয়া দেয়। মনুষ্যশরীর প্রাপ্ত হইয়া কর্ম্ম ও উপাসনা উভয়ের সাহায্যে সত্যলোকে গমন করে; সত্যলোকে গমন করিয়া ব্রহ্মার পদকেও তুচ্ছ জ্ঞান করিয়া মুক্তিপ্রাপ্ত হয়। ভোগেচ্ছু ব্যক্তি ব্রহ্মলোক হইতে ভোগ ক্ষয়ে পুনরায় অন্য জন্ম গ্রহণ করে। এইরূপে লোক ক্রমাগত কেবল যাওয়া আসা করিতেছে; ক্ষণমাত্রও বিশ্রাম করিতে পায় না।

দুঃখং স্বর্গাৎ প্রপাতে বহুবিধনরকে গর্ভবাসে অতিদুঃখং নিঃস্বাতন্ত্র্যাশনায়গ্রহগদরুদিতৈঃ শৈশবে দুঃখমেব। তারুণ্যেঽমর্ষলোভব্যসনপরিভবোদ্বেগদারিদ্র্য-দুঃখং বার্দ্ধক্যে শোকমোহেন্দ্রিয়বিলয়—গদৈর্দুঃখমস্ত্যেতিদুঃখম্॥ ৫৩

স্বর্গ অর্থাৎ উর্দ্ধলোক হইতে পতন সময়ে ভোগ গেল বলিয়া দুঃখ, তাহার পর বহুবিধ নরক ও প্রায় নরকতুল্য গর্ভবাসে অতিশয় দুঃখ, তদনন্তর বাল্যকালে মশাটি পর্য্যন্ত তাড়াইবার সামর্থ্য না থাকায়, ক্ষুধা, আবদার ও রোগহেতু নানাপ্রকার দুঃখ, যৌবনে ক্রোধ, কামিনীকাঞ্চনের উপর আসক্তি, শত্রু কর্ত্তৃক তিরস্কার, চোরের উপদ্রব এবং দৈবাৎ ধননাশহেতু দরিদ্রতাজনিত-দুঃখ, তদনন্তর বার্দ্ধক্যে আত্মীয়জনবিয়োগজনিত অন্তর্দাহ, ইন্দ্রিয়নাশ ও রোগজনিত দুঃখ, তদনন্তর মরণসময়ে ইক্ষুকে নিষ্পিষ্ট করিয়া রস গ্রহণের ন্যায় পঞ্চপ্রাণের বহির্গমনহেতু অতি দুঃখ।

ইত্থং যঃ কর্ম্মবদ্ধো ভ্রমতি পরবশঃ প্রাণভৃজ্জন্মসঙ্ঘে দুঃখস্যান্তং ন বেত্তি স্মরতি ন চ জনিব্রাতমজ্ঞানযোগাৎ। তং সর্ব্বানর্থমূল-

প্রশমনবিধিনা স্বাত্মরাজ্যেঽভিষেক্তুং তাৎপর্য্যেণ প্রবৃত্তাঃ শ্রুতিশিখরগিরঃ সূত্রভাষ্যাদয়শ্চ ॥ ৫৪

জীব অনাদি অজ্ঞানসম্বন্ধহেতু কর্ম্মবন্ধনজনিত পরবশ শরীরাধীন হইয়া পূর্ব্বোক্ত প্রকারে ( ৫২ শ্লোকে কথিত ) জন্মের পর জন্ম পরিগ্রহণ করিয়া ভ্রমণ করিতেছে, দুঃখের অন্ত দেখিতে পায় না, অতীত জন্মে কি ছিল তাহাও স্মরণ করিতে পারে না। সেই সর্ব্বানর্থের মূল অজ্ঞাননাশজন্য এবং শুদ্ধনিজাত্মরূপ পরমানন্দময় স্বাত্মরাজ্যের সম্রাট্ করিবার জন্য শ্রুতিশিখরগির অর্থাৎ বেদান্তবাক্য সকল ও সূত্রভাষ্যাদয়শ্চ অর্থাৎ শারীরকসূত্র তদ্‌ভাষ্যাদি গ্রন্থসমূহ তাৎপর্য্যদ্বারা প্রবৃত্ত হইয়াছে; কিরূপে অর্থাৎ অজ্ঞাননাশক শুদ্ধাত্মাকারবোধোৎপাদনের দ্বারা।

# দ্বিতীয় প্রকরণ।

হেতুত্বং লক্ষণং যদ্জগদিতমিদমুপাদানকর্ত্তৃস্বরূপং তাটস্থ্যাদাস্পদং স্বং গময়তি পরমং ব্রহ্ম শাখেব চন্দ্রম্। এবং লক্ষ্যং চ সচ্চিৎ-সুখবপুরখিলদ্বৈতহীনং সুসূক্ষ্মং সত্যজ্ঞানাদিমন্ত্রোদিতমখিলমনোবাগতীতং, গুহাস্থং ॥ ১

যেমন মৃত্তিকা ঘটের উপাদান, কুম্ভকার নিমিত্ত কারণ, তদ্রূপ ব্রহ্মই জগজ্জন্মাদির একাই নিমিত্ত এবং উপাদান কারণ; ইহা শ্রুতিতে উক্ত হইয়াছে। এই নিমিত্ত উপাদানরূপ লক্ষণ ( চিহ্ন ) সাক্ষাৎ সম্বন্ধে না হইলেও, আরোপিত রূপে স্বাশ্রয়ভূত পরম ব্রহ্মকে বুঝাইয়া থাকে, যেরূপ নদীর সহিত কোন সম্বন্ধ না

থাকিলেও তাটস্থ্য লক্ষণ দ্বারা অর্থাৎ তটস্থিত বৃক্ষের দ্বারা নদীর স্থিতি বুঝান হয়। চন্দ্রও কোন বৃক্ষের শাখার নিকট না থাকিলেও শাখা দ্বারা নির্দ্দিষ্ট হইয়া থাকে। সেই সচ্চিৎ সুখ-বপু, অখিলদ্বৈতহীন সুসূক্ষ্ম, সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম ইত্যাদি শ্রুতিকথিত, বাক্য মনের অতীত, অন্নময়াদি পঞ্চকোষরূপ আবরণের মধ্যে অধিষ্ঠিত ব্রহ্মই ঐ তাটস্থ্য লক্ষণের বিষয়ীভূত লক্ষ্য হইতেছেন।

কূটস্থং ব্রহ্ম বিশ্বং জনয়তি ন বিনা মায়য়া সা চ মিথ্যা তস্মিঙ্ক্ষপ্রসিদ্ধেঃ পরসমধিগমাৎ তন্নিবৃত্তিশ্রুতেশ্চ। সৈবাবিদ্যা মৃষার্থা অপি সমধিগতাঃ কার্য্যদক্ষাঃ প্রপঞ্চস্তস্মান্মায়ূরপিচ্ছ-চ্ছবিরিব গহনো ব্রহ্ম সংবিদ্বিবর্ত্তঃ ॥ ২

একখণ্ড লৌহ (কূট) অপর লৌহখণ্ড (হাতুড়ি) দ্বারা তাড়িত হইলেও যেমন নির্ব্বিকার থাকে, তদ্রূপ (কূটস্থ নির্ব্বিকার) ব্রহ্ম জগতের জনয়িতা। তিনি মায়া আশ্রয় ভিন্ন সৃষ্টি করেন না। সেই মায়া মিথ্যা। মিথ্যা অর্থেই মায়া শব্দের ব্যবহার হয়; ব্রহ্মজ্ঞান দ্বারা সেই মায়ার নিবৃত্তি হইয়া থাকে। সেই মায়াই অবিদ্যা। মিথ্যা হইলেও, মায়োদ্ভূত পদার্থ মাত্রেই নিজোচিত কর্ম্মে নিপুণ হইয়া থাকে; পুরাণে বর্ণিত আছে, অসুরাদি মায়ানির্ম্মিত জীবগণ যুদ্ধাদি কার্য্যও করিয়া গিয়াছে; তাৎপর্য্য এই যে, প্রকৃত পক্ষে মিথ্যা হইলেও জগতের পদার্থ বিষয়ে যেরূপ ব্যবহার হইয়া থাকে, তাহা কাঁচ খণ্ডকে হীরকবোধে ব্যবহারের ন্যায়, মিথ্যা নহে। এই মায়াময় বিশ্বপ্রপঞ্চ ব্রহ্ম চৈতন্যের বিবর্ত্তমাত্র (রূপান্তরে প্রতিভাসই বিবর্ত্ত)। ময়ুর পুচ্ছের কান্তি যেরূপ নানাভাবে প্রতীয়মান হয়, তদ্রূপ ব্রহ্ম চৈতন্যের এই ভিন্নাকারে প্রতীতি দুরধিগম্য।

পিণ্ডাবস্থা ঘটত্বে মনসি বিমৃশতো হেতুকার্য্যত্বধীঃ স্যান্মন্মাত্রং যদ্বদেকং স্ফুটমভিমৃশতো নৈব হেতুর্ন কার্য্যম্। তদ্বন্মায়িপ্রপঞ্চৌ মনসি কলয়তো ব্রহ্ম বিশ্বস্য হেতুঃ সন্মাত্রং ত্বেকরূপং পটু পরিমৃশতো নৈব মায়ী ন বিশ্বম্॥ ১১

মৃত্তিকার দুইটি অবস্থা একটি পিণ্ডাবস্থা (মাটির তাল) অপরটি ঘটাবস্থা; এই প্রকার পৃথক জ্ঞান করিলে পিণ্ডাবস্থা কারণাবস্থা ও ঘটাবস্থা কার্য্যাবস্থা এইরূপ কার্য্য কারণ ভেদ বুদ্ধি হইয়া থাকে; কিন্তু উক্ত অবস্থা দুইটিতেই মৃত্তিকা একই ইহা যে ব্যক্তি স্পষ্ট বুঝিতে পারে তাহার নিকট যেরূপ কার্য্য কারণ ভেদ বুদ্ধি থাকে না, তদ্রূপ মায়ী ঈশ্বর ও প্রপঞ্চকে মনে পৃথকরূপ ভাবিলে, এই বিশ্বের ব্রহ্মকেই কারণ বলিয়া বোধ হয় কিন্তু জগৎ ও ব্রহ্মের সদ্রূপ একই, এইরূপ দৃঢ় ভাবে ভাবিলে, যিনি মায়ী তিনিই বিশ্ব হইয়া যান।

জগৎ মিথ্যা হইলেও সত্য বলিয়া কেন প্রতীয়মান হয়:—

সন্‌কুম্ভঃ সৎকুসূলং সদখিলমিতি যদ্ভাতি যচ্চ শ্রুতং প্রাক্ তৎ সত্যং ব্যাপ্য বিশ্বং ঘটপিঠরমুখং মৃত্তিকেবাবভাতি। তস্মিন্ রজ্জাবিবাহির্নিখিলমপি জগৎকল্পিতং তৎস্বভাবাত্তন্মাত্রং তৎপৃথকত্বে হ্যসদিদমখিলং স্যাত্তদেবহ্যভেদে॥ ১২

এই যে কলসী দেখিতেছি ইহা সত্য, এই যে কুসূল (ধান্য-পাত্র) ইহাও সত্য; এইরূপ জগতে আমরা যাহা কিছু দেখিতেছি, সমস্ত পদার্থই সত্য বলিয়া জানি; কিন্তু বেদে একমাত্র সত্য পদার্থ নিরূপিত হইয়াছেন, যিনি আমাদিগের দৃষ্ট সৃষ্ট পদার্থের পূর্ব্ব হইতে সমস্ত বিশ্বে ব্যাপ্ত হইয়া আছেন মন মৃত্তিকা নিজ নিজ কার্য্যানুগত ঘট হাঁড়ি প্রভৃতি পদার্থ-মধ্যে থাকে। রজ্জুতে সর্পপ্রতীতির ন্যায় সেই সদ্রূপ ব্রহ্মের

উপর সমস্ত জগৎ কল্পিত। এই যে কল্পিত জগৎ তৎস্বভাব হেতু অর্থাৎ সেই ব্রহ্মের অধিষ্ঠান হেতু (যেমন মৃত্তিকা ভিন্ন ভিন্ন রূপে প্রতীত হয় কিন্তু এক মৃত্তিকা সর্ব্বত্র সেইরূপ) তৎমাত্র অর্থাৎ সেই ব্রহ্মমাত্র; এই কল্পিত জগৎ ব্রহ্ম ব্যতীত আর কিছুই নহে। সেই সৎ হইতে এই জগতকে যদি পৃথক জ্ঞান কর তাহা হইলে জগৎ গত্যান্তরাভাববশতঃ অসৎ হইয়া পড়ে; অভেদ অর্থাৎ যদি সৎ হইতে জগৎ অভিন্ন হয়, তাহা হইলে জগৎ সদ্রূপ হইল, আর সেই সদ্রূপই ব্রহ্ম।

## ব্রহ্ম সাক্ষাৎকার বা অদ্বৈত দর্শনের কৌশল :—

যঃ প্রাগ্বিসৃজ্য ভুবনং তনুমাবিবেশ যঃ পঞ্চভূতসুরমানুষ-তির্য্যগাত্মা। যেনাবলোকয়তি বক্ত্যভিমন্যতে চ প্রজ্ঞানমাত্র-বিভবোঽহমসৌ পরাত্মা॥ ৪৬

যিনি প্রথমে পৃথিবী সৃষ্টি করিয়া জীবের দেহমধ্যে প্রবেশ করিলেন (সকল জীবের অন্তঃকরণে প্রতিবিম্বিত হইলেন), যে পরমাত্মা পঞ্চভূতনির্ম্মিত দেব মনুষ্য পশ্বাদিরূপে বিবর্ত্তিত (রূপান্তরে প্রতিভাসিত) হইয়া আছেন; যিনি আছেন বলিয়া জীবগণ দেখিতে পাইতেছে, কথা কহিতেছে, আমি কর্ত্তা, আমি বক্তা ইত্যাদি অভিমান করিতেছে, জ্ঞান মাত্র সম্বল আমিই সেই পরমাত্মা।

যদ্ব্যাকৃতং জগদভূত্তমসা নথাগ্রাগ্রচ্চ প্রবিষ্টতনুকৃৎস্নমকৃৎ-স্নমাসীৎ। প্রেয়স্তদেব পরমং পরমার্থতোঽহং ব্রহ্মাস্মি তদ্বিদিতবদ্ধি তদেব সর্ব্বম্॥ ৪৭

যে ব্রহ্মই মায়ার সাহায্যে বিচিত্র জগৎরূপ আকার ধারণ করিলেন (বিবর্ত্তিত হইলেন)। যিনি সীমাশূন্য হইলেও জীব

শরীরে নখাগ্রপর্য্যন্ত প্রবেশ করিয়া সীমাবিশিষ্ট সংসারী সাজিলেন, তিনি আমার পরম প্রিয়, কারণ পরমার্থিকদৃষ্টিতে আমিই সেই ব্রহ্ম। (মুমুক্ষুতা ভেদের প্রমাণ হইতে পারে না কারণ) সেই ব্রহ্মই আত্মসাক্ষাৎকার লাভ করিয়াছেন; (মুমুক্ষুতাও সেই ব্রহ্মের) যেহেতু যাহা কিছু আছে সকলই ব্রহ্ম।

যশ্চায়মত্র পুরুষে প্রথতে গুহান্তর্যশ্চাপ্রমেয়সুখভূঃ সবিতুশ্চ বিম্বে। একস্থ ইত্যভিদধুঃ স্ফুটমৈক্যমেকে তদ্বেদনাচ্চ বিলয়ং জগতশ্চ তত্র ॥ ৪৮

অন্নময়াদি পঞ্চকোশগুহামধ্যে যে আত্মা সাক্ষী বলিয়া খ্যাত, সূর্য্যমণ্ডলে যিনি অনন্তানন্দঘনরূপে বিরাজিত, ঐ দুই ই এক। ঐ আত্মার সহিত একত্বজ্ঞান জন্মিলে, জগৎ ঐ আত্মাতেই লীন হইয়া যায়, ইহা তৈত্তিরীয়গণ বলিয়া গিয়াছেন।

আসীৎ সদেব হি ভবাননৃতং বিধায় তেজোমুখং তদভিমত্য বভূব জীবঃ। দেহান্তশুঙ্গমবধূয় বিলোক্য স্বং সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি বোধসুখাদ্বিতীয়ম্‌ ॥ ৪৯

সৃষ্টির পূর্ব্বে তুমিই একমাত্র ছিলে, তুমিই (ঝিনুক যেরূপ রূপা দেখায় তদ্বৎ) মিথ্যা অগ্নিপ্রমুখ পঞ্চভূত নির্ম্মাণ করিলে, আবার পঞ্চভূত নির্ম্মিত শরীরাদিকে আত্মা বলিয়া স্বীকার করিয়া লইয়া অভিমান বিশিষ্ট হওতঃ জীব হইয়া যাইলে। তজ্জন্য বহুবিধ কার্য্যজনিত তোমার দেহরূপ অঙ্কুর (ধান্যের কলার মত) যাহা বাহির হইয়াছে, তাহাকে মিথ্যা বলিয়া পরিহার করিয়া পরমার্থ নিজ স্বরূপ অবলোকন কর, চিন্ময় সুখসিন্ধু অদ্বিতীয় যে সদ্রূপ ব্রহ্ম সেই ব্রহ্মই স্বয়ং তুমি, ইতি প্রথম উপদেশ।

যদি এইরূপ, তবে নিজ স্বরূপতার অপ্রতীতি কেন এজন্য বলিতেছেন :—

সংপদ্য যত্র মধুনীব রসাঃ সুষুপ্তৌ সৌখ্যৈকরস্যমধিগম্য জনা ন বিদ্যুঃ। যৎপ্রচ্যুতাঃ পুনরমী বহুদুঃখভাজঃ সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি নাসি কদাপি দুঃখী ॥ ৫০

মৌচাকে ভিন্ন ভিন্ন পুষ্পের রস মধুরূপে একত্রিত হওয়ার ন্যায়, নিদ্রাকালে ( বিভিন্ন স্বভাবের ) মনুষ্যগণ ব্রহ্মগত হইয়া সমান স্বভাবতা ( ঐক্য ) প্রাপ্ত হইয়া নিজের সুখময়ভাব জানিতে পারে না। জাগরিত হইয়া সেই ব্রহ্ম হইতে চ্যুত হইয়া পুনরায় উহারা নানাপ্রকার দুঃখভোগ করিতে থাকে; সদ্রূপ ব্রহ্ম স্বয়ং তুমি, তুমি কদাপি দুঃখী নহ ইতি—দ্বিতীয় উপদেশ। সুষুপ্তিতে অজ্ঞানমাত্র আবরণে আবৃত থাকায় আত্মসাক্ষাৎকার ঘটে না; জাগ্রদবস্থায় ও স্বপ্নে অজ্ঞান ত আছেই, তাহার উপর অজ্ঞানজনিত কার্য্যসকল আবরণস্বরূপে থাকিয়া আত্মসাক্ষাৎকার করিতে দেয় না।

সদ্‌ব্রহ্ম হইতে চ্যুত হইয়া জাগ্রদাদি অবস্থাতে সদ্‌ব্রহ্ম হইতে যে চ্যুত, এরূপ স্মৃতিও থাকে না, তজ্জন্য উদাহরণ দিয়া স্মরণ করাইতেছেন :—

অব্ধির্যথা জলধরৈরপনীয় নীতো নদ্যাদিভাবমুদধিত্বমতিং জহৌ স্বাম্। এবং ভবানুপাধিভিঃ খলু বিস্মৃতঃ স্বং সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি সংস্মর পূর্ণভাবম্ ॥৫১

সমুদ্র যেমন মেঘ কর্ত্তৃক পৃথক্‌কৃত হইয়া নদী পুষ্করিণী হ্রদের আকারে পরিণত হওয়ায়, নিজের সমুদ্রবুদ্ধি পরিত্যাগ করে; এইরূপ আপনিও শরীরাদি উপাধি দ্বারা নিজের সদ্রূপ বিস্মৃত হইয়াছেন, অতএব সেই সদ্‌ব্রহ্ম আপনিই, নিজের জগন্ময় ব্যাপ্ত পরিপূর্ণভাব স্মরণ করুন ইতি তৃতীয় উপদেশ।

সৎ হইতে উৎপত্তি ও সেই সৎপদার্থে লয়, এজন্য দেহাদি যুক্ত জীব অনিত্য; সৎপদার্থ অবিকারী :—

জীবপ্রহীণতরুশোষবিশেষলিঙ্গাদাত্মা পরোঽস্তি তন্নুতঃ স চ নিত্য একঃ। বিদ্ধ্যেতদাত্ম্যমখিলং বিতথদ্বিতীয়ং সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি মুঞ্চ বিভেদমোহম্॥ ৫২

জীব বা আত্মা যে যে বৃক্ষ হইতে অপসৃত হন, সেই সেই বৃক্ষ শুষ্ক হইয়া যায়—এইরূপ শোষ বিশেষ (শুষ্কতা) হইতেই বুঝিতে পারা যায় যে, দেহ হইতে আত্মা পৃথক; সেই আত্মা এক এবং নিত্য, দেহাভিমানগ্রহণপরিত্যাগ জন্য উৎপত্তি ও প্রলয় হইয়া থাকে, বস্তুতঃ আত্মার উৎপত্তি প্রলয় নাই। যাহা কিছু দেখিতেছ সমস্তই আত্মা বলিয়া জানিবে, আত্মা ব্যতীত দ্বিতীয় কোন পদার্থ নাই, সেই সৎব্রহ্ম তুমিই হইতেছ, অতএব আত্মা হইতে তোমার যে পৃথক জ্ঞান আছে, এই মোহ পরিত্যাগ কর, ইতি চতুর্থ উপদেশ॥

সূক্ষ্মতম পদার্থ যে স্থূলতম পদার্থের উপাদান কারণ এরূপ দেখা যায় না, তজ্জন্য বলিতেছেন :—

ধানান্তরুন্নততরোরুবটঃ পুরেব যস্মিন্নিদং জগদবস্থিতমাবিরাসীৎ। শ্রদ্ধাবতা সমধিগম্যমণোরণীয়ঃ সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি সত্যমসত্যমন্যৎ॥ ৫৩

অত্যুচ্চ স্থূল বটবৃক্ষ যেমন অত্যন্ত সূক্ষ্ম বটবীজমধ্যে পূর্ব্বে থাকিয়া পরে আবির্ভূত হয় তদ্রূপ উৎপত্তির পূর্ব্বে এই জগৎ যাহাতে থাকিয়া পরে প্রকাশিত হইয়াছে, সেই শ্রদ্ধালুব্যক্তিগম্য সূক্ষ্মাতিসূক্ষ্ম সদ্রূপ ব্রহ্ম তুমিই হইতেছ, তিনিই সত্য অপর সমস্তই অসত্য ইতি পঞ্চম উপদেশ। তিনিই চিরকাল আছেন ও থাকিবেন তদ্ভিন্ন সম্রাট হইতে কীট পর্য্যন্ত সমস্তই অসত্য।

ব্রহ্ম যদি দেহস্থ তবে ইন্দ্রিয়গণ দ্বারা দেখা যায় না কেন :—

অপ্সু প্রলীনমিব সৈন্ধবখিল্যমক্ষা পশ্যন্তি যন্ন করণৈরপি

হৃদ্বিভাতম্। বিন্দন্তি যদ্রসনয়ৈব রসং গুরূক্ত্যা সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি দৃশ্যমিদং তু ন ত্বম্॥ ৫৪

দর্শনযোগ্য হইয়াও লবণখণ্ড জলে গলিয়া যাইলে চক্ষুদ্বারা যেমন দেখা যায় না, তদ্রূপ হৃদয়মধ্যে সাক্ষীস্বরূপে ও স্বপ্রকাশ-রূপে বিরাজিত থাকিলেও ইন্দ্রিয়গণদ্বারা (বিবেকের অভাব জন্যই) তিনি প্রত্যক্ষ হন না। জিহ্বা দ্বারা আস্বাদ লইলে ঐ সৈন্ধব লবণখণ্ড জলমধ্যে যে রহিয়াছে যেরূপ জানা যায়, তদ্রূপ গুরূপদেশ দ্বারা যাঁহাকে জানিতে পারা যায়, সেই সদ্‌ব্রহ্ম তুমি হইতেছ, এই যে দৃশ্যমান বিশ্ব, ইহা সদ্‌ব্রহ্ম নহে। ইতি ষষ্ঠ উপদেশ।

সদ্‌গুরুর উপদেশই অজ্ঞানাদিবন্ধননিবর্ত্তক, তজ্জন্য বলিতেছেন :--

চৌরৈরিবাসি পুরুষো বিপিনে বিসৃষ্টো রাগাদিভিস্তনুষু নদ্ধ-বিশুদ্ধদৃষ্টিঃ। পান্থৈরিবৈষঃ গুরুণাসি বিমুক্তবন্ধঃ সদ্‌ব্রহ্ম তত্ত্বমসি যাহি সুখং স্বধাম॥ ৫৫

যেমন তস্করগণ কোন লোককে তাহার চক্ষুবন্ধন করিয়া স্বদেশ হইতে দূরে আনয়ন করতঃ তাহার সর্ব্বস্বাপহরণ করিয়া বিজন-বনমধ্যে পরিত্যাগ করে, তদ্রূপ রাগাদি চোরগণ স্বস্বরূপ হইতে পৃথক করিয়া তোমার শুদ্ধস্বরূপ দৃষ্টিকে নিরুদ্ধ করতঃ নিত্যত্ব নির্মলত্বাদি ভূষণ অপহরণ করিয়া দুঃখবহুল সহায়শূন্য নানাযোনি-জনিত শরীরবনে তোমাকে পরিত্যাগ করিয়াছে। দৈবাৎ কোন পথিক আসিয়া বনমধ্যে পতিত ব্যক্তির বন্ধনমোচন করিলে, তদুপদিষ্ট পথে স্বগৃহে যেরূপ ঐ ব্যক্তি সুখে চলিয়া যায়, তদ্রূপ দৈবাৎ প্রাপ্ত সদ্‌গুরু কর্ত্তৃক তুমি অজ্ঞানবন্ধন হইতে বিমুক্ত হইয়াছ। যেহেতু সেই সদ্‌ব্রহ্ম তুমিই হইতেছ অতএব অপরি-চ্ছিন্নান্দময় নিজধামে গমন কর অর্থাৎ তুমি শনৈঃ শনৈঃ সদ্রূপতা প্রাপ্ত হও ইতি সপ্তম উপদেশ।

জ্ঞানী ও অজ্ঞানী, উভয়ের মরণ কি এক? এই আশঙ্কায় বলিতেছেন :—

সংপদ্য যত্র করণাদিলয়ক্রমেণ মূঢ়ো মৃতঃ পুনরুপৈতি জনিপ্রবন্ধম্। প্রাজ্ঞস্তু বঞ্চয়তি মৃত্যুমুদস্তমোহঃ সদ্ব্রহ্ম তত্ত্বমসি নিস্তর মৃত্যুবন্ধম্॥ ৫৬

মূঢ় অনাত্মজ্ঞ ব্যক্তি ইন্দ্রিয়াদিলয়ক্রমে অর্থাৎ ইন্দ্রিয়গণ মনে, মন প্রাণে, প্রাণ পরমাত্মাতে এইরূপে যথাক্রমে গত হইয়া মৃত হওতঃ জন্ম পরম্পরা এবং তজ্জন্য অনেকর্ম্মবন্ধন প্রাপ্ত হয়। প্রাজ্ঞ অর্থাৎ আত্মজ্ঞব্যক্তি মূঢ়ের ন্যায়ই মৃত হইয়া ব্রহ্মগত হওতঃ পূর্ব্ব হইতে অজ্ঞান নিবৃত্ত হওয়ায় মৃত্যুকে বঞ্চনা (জয়) করে। মোহশূন্য হওয়ায় কোন বাসনা না থাকায় জন্মগ্রহণের আবশ্যকতা থাকে না। সেই সদ্ব্রহ্ম তুমিই হইতেছ অতএব মৃত্যুরূপ বন্ধন বা তাহার ভয়কে উল্লঙ্ঘন কর ইতি অষ্টম উপদেশ।

অজ্ঞের ও জ্ঞানীর বন্ধের হেতুভূত সর্ব্বপ্রকার ব্যবহারিক সাম্যতা থাকিলেও বিদ্বান কেন ব্যথিত হন না :—

স্তেনপ্রতপ্তপরশোরিব দাহবন্ধাবাপ্নোতি মূঢ়মতিরপ্যনৃতাভিসন্ধঃ। সত্যাভিসন্ধিরথ ন ব্যথতে যদাত্মা সদ্ব্রহ্ম তত্ত্বমসি নির্ণুদ বন্ধশঙ্কাম্॥ ৫৭

(পুরাকালে কোন ব্যক্তি চোর কি না পরীক্ষার জন্য প্রতপ্ত কুঠার তাহার হস্তের উপর দেওয়া হইত, চোর হইলে তাহার হাত পুড়িয়া যাইত।)

যেমন কোন চোর আমি চোর নাহ এইরূপ মিথ্যা ভাবনাযুক্ত হইলেও পরীক্ষার নিমিত্ত তাহার হস্তের উপর প্রতপ্ত কুঠার রাখিলে তাহার হাত পুড়িয়া যাওয়ায় চোর বলিয়া কারাগারে নিক্ষিপ্ত হয়, তদ্রূপ অজ্ঞান ব্যক্তিও অনাত্মাতে আত্মত্ব অনুসন্ধানযুক্ত হওয়ায়

মৃত্যুরূপ কুঠার হইতে পীড়া পুনশ্চ জননাদিবন্ধন প্রাপ্ত হয়। যেমন সাধু ব্যক্তি চোর বলিয়া ধৃত হইলেও এবং উত্তপ্ত কুঠার তাঁহার হস্তের উপর রক্ষিত হইলেও আমি চোব নহি এইরূপ সত্যাভিসন্ধি-বশতঃ ব্যথিত হন না, সেইরূপ ব্রহ্মজ্ঞানী আত্মাতেই আত্মত্ব অনুসন্ধানহেতু সত্যাভিসন্ধি হওয়ায় মূঢ়মতির ন্যায় ব্যথা প্রাপ্ত হন না। সেই সদ্‌ব্রহ্ম তুমিই হইতেছ, অতএব তুমি যে বন্ধনভ্রমে পতিত হইয়াছ তাহা দূর করিয়া দাও ইতি নবম উপদেশ।

পিত্রা সুতঃ সুবচনৈরিতি বোধিতঃ স্বং সত্যাদ্বিতীয়সুখ-বোধঘনং বিজজ্ঞৌ। এতদ্বিমৃশ্য বিদিতাদ্বয়দৃক্‌পরোঽপি স্বারাজ্য-সৌখ্যমধিগম্য ভবেৎ কৃতার্থঃ। ৫৮

পিতা কর্ত্তৃক শ্বেতকেতু এই প্রকার সুবচন দ্বারা বোধিত হইয়া নিজ সত্য অদ্বিতীয় সুখময় চিদ্রূপ বিশেষরূপে জানিলেন অর্থাৎ ব্রহ্ম সাক্ষাৎকার করিলেন। সকল উপনিষদ তাৎপর্য্য এই কয়েকটি শ্লোক মধ্যে নিহিত আছে। ইহা বিচার করিয়া অন্য লোকও অদ্বিতীয় চিন্মাত্রজ্ঞ হইয়া আত্ম সাক্ষাৎকার লাভ করতঃ নিজ সাম্রাজ্যে অধিষ্ঠিত হওয়ার সুখপ্রাপ্ত হইয়া কৃতার্থ হইবে৷

ইত্থং বাক্যাদ্বিমৃষ্টাদরণিবিমথনাদ্বহ্নিকীলেব সদ্যঃ সংভূতাখণ্ডবৃত্তি-স্তৃণমিব নিখিলদ্বৈতজালং সমোহম্। দগ্ধ্বানির্ব্বাণসংজ্ঞে নিরতিশয়-সুখে নিত্যসিদ্ধাত্মতত্ত্বে সদ্যো যাতি প্রণাশং কতকরজ ইবোদস্য পঙ্কং জলস্য॥ ৬১

উক্ত রীতিতে বিচারিত বাক্য হইতে, কাষ্ঠঘর্ষণে উৎপন্ন অগ্নিজ্বালার ন্যায় সদ্য উৎপন্ন অখণ্ডবৃত্তি (অদ্বয়জ্ঞান) তৃণের ন্যায় অজ্ঞান সহিত অশেষ দ্বৈত সমূহ দগ্ধ করিয়া, কৈবল্যসংজ্ঞক পরম সুখময় সনাতন আত্মস্বরূপে সদ্য লয়প্রাপ্ত হয়, কতক

বীজের চূর্ণ যেমন জলের ময়লা নষ্ট করিয়া শেষে সেই জলে লয় প্রাপ্ত হয়।

এষানাদিত্রিতাপজ্বরবিষমভবব্যাধিসম্যক্‌চিকিৎসা হ্যেষা স্বারাজ্য-সংপন্নিরবধিপরমানন্দসংদোহদোগ্ধ্রী। ভস্মীভূতং তথা স্যাং প্রভবতি ন পুনঃ কর্ম্মবীজং প্ররোঢ়ুং সন্দেহগ্রন্থিভেদাবপি চ নিগদিতা-বেতদাসাদনেন॥ ৬২

যেরূপ বায়ু পিত্ত কফ জনিত প্রকোপ জ্বর দুশ্চিকিৎস্য, তদ্রূপ ত্রিতাপ (আধ্যাত্মিক, আধিদৈবিক, আধিভৌতিক) জনিত অনাদি বিষম সংসার রোগের এই অখণ্ডাকারবৃত্তি সম্যক চিকিৎসা; ইহাই নিরবচ্ছিন্ন পরমানন্দময় স্বারাজ্য সম্পৎ প্রাপ্তির উপায়। এই জ্ঞানাগ্নি প্রজ্বলিত হইলে কর্ম্মবীজ পর্য্যন্ত ভস্মীভূত হইয়া যায়, সুতরাং কর্ম্মবীজের আর অঙ্কুরোৎপত্তি হইতে পারে না। এই জ্ঞান প্রাপ্তির দ্বারা সর্ব্বসন্দেহের আধার অনাত্মতাদাত্ম্যা-ধ্যাস (আরোপ) রূপ, চিৎ (চৈতন্য) ও জড়ের যে গ্রন্থি তাহা খুলিয়া যায়, ভেদজ্ঞানও সম্পূর্ণরূপে নিবৃত্ত হয়।

## স্বামীজীর শেষ উপদেশ—বাসনাশূন্য হও।

কলিকাতার সুবিখ্যাত লালা বাবু একদিন সন্ধ্যার কিছু পূর্ব্বে শুনিতে পাইলেন, এক ধোপানী তাহার পুত্রকে বলিল,—"বাবা, বেলা গেল, বাস্‌না জ্বালাইয়া দাও।" পল্লীগ্রামের রজকগণ কলা গাছের বাস্‌না জ্বালাইয়া কাপড় সিদ্ধ করিয়া থাকে। লালাবাবু ঐ কথা শুনিবামাত্র স্থির করিলেন যে, তাঁহার জীবন বেলার অবসান হইয়াছে। তৎক্ষণাৎ তিনি গৃহ পরিত্যাগ করিয়া বৃন্দাবন-বাসী হইয়াছিলেন।

যদা সর্ব্বে প্রমুচ্যন্তে কামা যেঽস্য হৃদি শ্রিতাঃ। অথ মর্ত্ত্যোঽ-মৃতো ভবত্যত্র ব্রহ্ম সমশ্নুতে॥ কঠোপনিষৎ ষষ্ঠীবল্লী ১৪।

যে সকল কামনা মর্ত্ত্য জীবের হৃদয়কে আশ্রয় করিয়া আছে, সেই সমুদায় যখন তিরোহিত হয়, তখন মর্ত্ত্য অমর হয় এবং এখানেই ব্রহ্মকে প্রাপ্ত হয়। বাসনা অপূর্ণ থাকিলে, জন্মগ্রহণ অনিবার্য্য, ভগবদ্দর্শনেও নিস্তার নাই। শ্রীকৃষ্ণের দেখা পাইলেও, বাসনা ছিল বলিয়া ধ্রুবকে পুনরায় সংসারে আসিতে হইয়াছিল।

বেদ বলিতেছেন, ঈশ্বর তোমার হৃদয় মধ্যেই রহিয়াছেন; তাঁহাকে কিরূপে দেখিতে পাওয়া যায় তাহাও বলিয়া দিয়াছেন; যথা—"তং অক্রতুঃ পশ্যতি" অর্থাৎ অকাম ব্যক্তি তাঁহাকে দেখিতে পায়। আর কি হইলে দেখিতে পায়, উত্তর, বীতশোক হইলে—অর্থাৎ যে ব্যক্তি স্বজনবিয়োগজনিত দুঃখে বিচলিত হয় না। আর কি হইলে? উত্তর, ধাতুপ্রসাদাৎ অর্থাৎ চিত্তশুদ্ধি হইলে। যথা—

অণোরণীয়ান্ মহতো মহীয়ানাত্মাস্য জন্তোর্নিহিতো গুহায়াং। তমক্রতুঃ পশ্যতি বীতশোকো ধাতুপ্রসাদান্মহিমানমাত্মনঃ।—কঠোপনিষৎ দ্বিতীয়া বল্লী ২০॥

মনের মননই জগৎ। সুতরাং মন ও জগৎ উভয়ে একবস্তু। বাসনাই পুনর্জ্জন্মের হেতু। এই বাসনা হইতেই সংসারবন্ধন সংঘটিত হয়। প্রতিদিন যথাবিধানে পরাৎপর পরমাত্মার স্মরণ, মনন ও উপাসনাদি দ্বারা চিত্তের মালিন্য দূর হইলেই বাসনা বিনষ্ট হইয়া থাকে। বাসনার ক্ষয় হইলে বাসনা সমূহের আশ্রয় মনও বিগলিত হইয়া যায়। পুনশ্চ এই পাঞ্চভৌতিক স্থূলদেহ একমাত্র বাসনা হইতেই উৎপন্ন হইয়া, বাসনাতেই বদ্ধ হইয়া আছে; সুতরাং বাসনার ক্ষয় হইলে, ইহার ও ক্ষয় হয়। বাসনা দুই

প্রকার, শুদ্ধ ও মলিন। যাহা নিরবচ্ছিন্ন অজ্ঞানময় ও অতিমাত্র অহঙ্কারশালিনী এবং তজ্জন্য পুনর্জন্ম বিধান করে, তাহাকে মলিন বাসনা বলে। ভ্রষ্ট বীজের যেরূপ অঙ্কুরোৎপত্তি হয় না, তদ্রূপ যাহার দ্বারা পুনর্জন্ম না হইয়া প্রাক্তনবশতঃ কেবল শরীর-ধারণ মাত্র প্রয়োজন সমাহিত হয় তাহারই নাম শুদ্ধবাসনা। শুদ্ধবাসনাযুক্ত ব্যক্তি ইহজন্মে যে যে কর্ম্ম করেন, তাহার ফল ভোগ ইহজন্মেই করিয়া থাকেন; মলিনবাসনাযুক্ত ব্যক্তির ন্যায় তাঁহার পুনর্জন্মগ্রহণ করিতে হয় না। আসক্তি থাকিতে বীতশোক বা বিগতবাসন হইতে পারা যায় না। যোগবাশিষ্ঠ রামায়ণে অনাসক্তি মূর্ত্তিমান ব্রহ্মযোগরূপে নির্দ্দিষ্ট হইয়াছে। (বৈরাগ্যপ্রকরণ ২য় সর্গ দেখুন)। বেদ বলিতেছেন চিত্ত শুদ্ধ হইলে তবে ভগবানকে দেখিতে পাইবে। স্বারাজ্যসিদ্ধিতে চিত্তশুদ্ধ কিরূপে হয় উল্লিখিত হইয়াছে। যোগবাশিষ্ঠ রামায়ণ বলিতেছেন যে, সৎশাস্ত্র ও উপাসনাদি উপায়সহায়ে চিত্ত শুদ্ধ হয় এবং বাসনা-ক্ষয়ই একমাত্র চিত্তশুদ্ধির কারণ (স্থিতি প্রকরণ অষ্টাদশ সর্গ দেখুন)। বেদ বলিতেছেন বীতশোক হও। বশিষ্ঠ মুনিও ভগবান্ রামচন্দ্রকে বলিয়াছিলেন "তুমি দৃশ্যবস্তুর অন্তরে অবস্থান করিও না; সর্ব্বদা তাহাদের বাহিরে বিচরণ করিবে। ঐরূপ বাহ্য-বিচরণই মুক্তির হেতু। পিতা মরিতেছেন, মাতা মরিতেছেন, স্ত্রী পুত্র কন্যা মরিতেছে, মরুক তজ্জন্য শোক কি? কেননা মৃত্যুই নিয়তি ও একমাত্র প্রকৃতি। তজ্জন্য শোক কি? এই প্রকার পরিকলন ও তদনুরূপ অনুষ্ঠানাদির নাম বাহ্য বিচরণ" (স্থিতি প্রকরণ ষোড়শ সর্গ দেখুন)।

বিচার দ্বারা বাসনা পরিত্যাগ করিতে না পারিলে, ভোগের দ্বারা পরিতৃপ্ত হইয়া বাসনাশূন্য হইবে। কিন্তু

সাবধান, রূপতৃষ্ণায় পতিত হইয়া যেন পতঙ্গবৃত্তি অবলম্বন করিও না; রসাস্বাদ করিতে যাইয়া মক্ষিকার ন্যায় যেন রসে ডুবিয়া মরিও না। মনের দ্বারাই মনের নাশ হইয়া থাকে। দৃশ্যজাল পরিহার করিলেই মনের নাশ হয়। বড় সাধ করিয়া জীব হইয়াছিলে কিন্তু তোমার যত কেন সুখৈশ্বর্য্য হউক না, সমস্ত ত্যাগ করিয়া শ্মশানে যাইতে হইবে—কবে কোন্ সময়ে তাহার কিছুরই স্থিরতা নাই এবং সেই শ্মশানে রাজা প্রজার সমান সম্মান; ইহা যদি বুঝিয়া থাক তাহা হইলে মন যেদিকে ছুটিতেছে, সেই দিক্ হইতে গীতাকথিত (ষষ্ঠ অধ্যায় ৩৫ শ্লোক) উপায়াবলম্বন পূর্ব্বক মনকে ধীরে ধীরে ফিরাইয়া লইয়া আইস, ফিরাইতে পারিলে দেখিতে পাইবে, জগৎ নাই, কেবল সুখসিন্ধু তুমি আছ, যে আনন্দের কণামাত্র ভোগের আশায় তুমি কেবলই যাওয়া আসা করিতেছ। সংসার পরিত্যাগ করিও না, সংসারে থাকিয়া দৃশ্যজাল পরিহারপূর্ব্বক বাহিরে সন্তপ্ত হইলেও ভিতরে শীতল থাকিয়া বিচরণ করিবে। যদি দেখ কিছুতেই বিচার দ্বারা বাসনা পরিত্যাগ করিতে পারিতেছ না, তাহা হইলে ভোগের দ্বারা বৈধ বাসনার ক্ষয় করিতে কোন নিষেধ নাই জানিবে। কাহার সাধ হয় ইলীশ মাছ খায়, কাহার আম খাইতে বড় ভাল লাগে। মৎস্যভক্ষণ বাঙ্গালীর পক্ষে বৈধ কিন্তু অন্য সকল জাতির পক্ষে নহে। যে বাসনা চরিতার্থ করিতে হইলে, সমাজে নিন্দিত হইতে হয়, তাহাকে অবৈধ বাসনা বলে। ভোগেরদ্বারা অবৈধ বাসনার ক্ষয় করিতে হইলে পাপভাগী হইতে হইবে। কিন্তু কলিকালে পঞ্চমকারসাধননির্দ্দিষ্ট দুই একটি অবৈধ বাসনা, সদ্গুরুর আদেশ লইয়া চরিতার্থ করা যাইতে পারে। কলিকালে ঘরে ঘরে ঐ সকল পাপ দেখা দিবে, তজ্জন্য তন্ত্রে

উহার ব্যবস্থা করা হইয়াছে। পূর্ব্বে বলা হইয়াছে স্বামীজী পঞ্চমকার সাধনের ঘোর বিরোধী ছিলেন।

নিবৃত্তিমার্গাবলম্বী হইয়া বিদ্যার আরাধনা না করিলে মুক্তিলাভ হয় না। কিন্তু বেদ বলিতেছেন কেবলই যে বিদ্যার (শাস্ত্রজ্ঞান বা দেবতাত্ব জ্ঞান) আরাধনা করে, সে চিরজীবন অন্ধকারেই থাকিয়া যায়। এজন্য প্রবৃত্তি-মার্গাবলম্বী হইয়া অবিদ্যার (কর্ম্ম) চর্চ্চাও করিতে হইবে। * এক্ষণে আমরা স্পষ্টই বুঝিলাম কেন স্বামীজী প্রত্যেক শিষ্যকেই সংসার পরিত্যাগ করিতে নিষেধ করিতেন। পৃথিবীতে অধিকাংশ ব্যক্তি ষোল আনা মন অবিদ্যার আরাধনায় নিযুক্ত করিয়া কালাতিপাত করিতেছেন, এজন্য ধর্ম্মের জন্য সামান্য ব্যাকুলতা উপস্থিত হইলে ভাবেন, সংসার পরিত্যাগ না করিলে উন্নতিলাভ করিতে পারিবেন না। কিন্তু বেদ বলিতেছেন না না তাহা করিও না। যিনি বিদ্যা ও অবিদ্যা উভয়কেই একই পুরুষের অনুষ্ঠেয় বলিয়া জানেন, তিনি কর্ম্ম † দ্বারা মৃত্যু হইতে মুক্ত হইয়া উপাসনা দ্বারা অমৃতত্ব লাভ

* অন্ধংতমঃ প্রবিশন্তি যেঽবিদ্যামুপাসতে। ততো ভূয় ইব তে তমো য উ-বিদ্যায়াং রতাঃ। ঈশোপনিষদ্ ৯ মন্ত্র॥

† Life is not a pleasure nor a pain but a serious matter and a duty with which we are charged and we must conduct and terminate it to our honour—Monsieur De Tocqueville.

স্বার্থপর মুক্তিলাভার্থ স্ত্রীপুত্রগণকে পথে বসাইয়া সংসার ত্যাগ করে। কিন্তু "বসুধৈব কুটুম্বকং" জানিয়া, বুদ্ধদেব বা স্বামীজীর মত পরের উপকারার্থ যদি সংসার ত্যাগ করিতে পার, দেবগণ স্বর্গ হইতে পুষ্পবর্ষণ করিবেন। সর্ব্বধর্ম্মের উৎপত্তিস্থল প্রাচ্য, কর্ম্মত্যাগকেই কেবল এই জন্যই সর্ব্বপুরুষার্থ বলিয়া জানে কিন্তু প্রতীচ্য কর্ম্মকেই পরমতপ বলিয়া মনে করে।

করেন। ১১ মন্ত্র দেখুন। (Lieutenant Colonel) ইউ এন্ মুখার্জ্জি (I. M. S.) মহাশয় স্বামীজীর নিকট এইরূপ শিক্ষাই পাইয়াছিলেন। ইনি ইংরাজী দৈনিক বেঙ্গলী সংবাদপত্রে ভাস্করানন্দচরিত সমালোচনা করিতে যাইয়া প্রবৃত্তি নিবৃত্তি সম্বন্ধে এই কথাই বলিয়াছেন। এই গ্রন্থের প্রথমে উক্ত সংবাদপত্রের অভিমত পাঠ করুন। স্বামীজী বিদ্যার "উপাসনা" অর্থ করিয়াছেন, অবিদ্যার অর্থ করিয়াছেন, "তুচ্ছ ঐহিক পুত্র বিত্তাদ্যকামনানুষ্ঠিতকর্ম্ম"।

গর্ভধারিণী মা, সর্ব্বপাপহারিণী গঙ্গা ত্রিলোকজননী গোমাতা ও সর্ব্বলোকচক্ষু দিবাকর এই চারিটি প্রত্যক্ষ দেবতা; তজ্জন্য অযত্নজনিত অকল্যাণের ভয়ে, স্বামীজী কোন কোন শিষ্যকে গাভীপালন করিতে নিষেধ করিতেন।

# বিংশ অধ্যায়।

## যতীন্দ্রস্তোত্র।

স্বামীজীর দেহান্তের দ্বাবিংশতি বৎসর পরে, ভারতীয় নানাতরু-মণ্ডিত সেই স্বর্গতুল্য (১) আনন্দবাগে গিয়া দেখিলাম যে উদ্যানের শোভা পূর্ব্ববৎ রহিয়াছে। যেস্থানে অভ্রভেদী কয়েকটী বকুল বৃক্ষ

(১) The trees that encircled the Upaban, the buildings and the natural sceneries all combined appeared in a supernatural glow and made the place really a retreat of Heavenly Being—A. B. Patrika, April 16, 1901.

দণ্ডায়মান ছিল, সেইস্থানে এখন সমাধি মন্দির নির্ম্মিত হইয়াছে। সেই তাল, খেজুর, নারিকেল, চন্দনাদি বৃক্ষ সকল জীবিত রহিয়াছে; কেবল নাই কলাগাছ কয়েকটি; কিন্তু শ্বেত মর্ম্মরপ্রস্তরনির্ম্মিত অমল হংসধবলকান্তি সমাধি মন্দিরের গম্ভীর বিমল শান্ত শোভা দেখিয়া মনে হইল যে স্বামীজীর পবিত্র দেহকে আপন ক্রোড়মধ্যে লুকাইয়া রাখিয়া মন্দিরটি যেন চির-শান্তি হৃদয় মধ্যে ধারণ করিয়া রহিয়াছে। তজ্জন্য সংসার-সংগ্রামনিরত ত্রিতাপতাপিত মানবগণ মধ্যে কেহ কেহ মন্দিরমধ্যস্থিত ভাস্করেশ্বর শিব দর্শন করিতে আসিয়া শান্তির আবেশময় সংস্পর্শে ক্ষণেকের জন্য সকল জ্বালা বিস্মৃত হইয়া নিদ্রিত হইয়া পড়েন এবং এইরূপে ব্রহ্মস্বরূপ স্বামীজীকে সশরীরে দেখিতে না পাইলেও সুষুপ্তি সাহায্যে তাঁহাকে প্রাপ্ত হইয়া আপনাদিগকে কৃতকৃত্য মনে করেন। আর দেখিলাম স্থানমাহাত্ম্য পূর্ব্ববৎ অক্ষুণ্ণ রহিয়াছে; জার্ম্মাণী হইতে সমাধি-মন্দিরের ছবি প্রস্তুত হইয়া আসিয়া কাশীর সর্ব্বত্র বিক্রীত হইতেছে। ইউরোপ আমেরিকাবাসীগণ পূর্ব্বের ন্যায় এখনও সমাধি মন্দির দর্শনার্থ আনন্দবাগে আগমন করিতেছেন। ব্যাকুলান্তরে নিষ্কাম সন্ন্যাসীগণকে রাত্রিসমাগমে স্বামীজীর মূর্ত্তি-সমীপে গোপনে ধ্যানমগ্ন দেখিয়া বুঝিলাম যে স্বামীজী নিজরাজ্যে অধিষ্ঠিত হইলেও, ঐ সাম্রাজ্য মধ্যে ভক্তগণ যাহাতে সহজে প্রবেশ লাভ করিতে পারেন তজ্জন্য দ্বার পূর্ব্ববৎ উন্মুক্ত রহিয়াছে। সকাম গৃহস্থগণ ভক্তিভাবে মূর্ত্তি-সন্নিধানে উপস্থিত হইয়া পূজা করিতেছেন (২) দেখিয়া ইহাও বুঝিলাম যে পূর্ব্বে যেরূপ ভক্তগণ

(২) তাই সমাধির উপর একটি মঠ স্থাপিত হইবে, তথায় সহস্র সহস্র হিন্দু তীর্থস্বরূপ গমনাগমন করিবেন। হিতবাদী ৬ শ্রাবণ ১৩০৬॥

তাঁহার সন্নিধানে উপস্থিত হইবামাত্র তাঁহাদিগের সকল প্রকার বিপদ হইতে মুক্ত হইতেন, আজকালও তাঁহার মন্দিরমধ্যে প্রতিষ্ঠিত মূর্ত্তিসমীপে বা তাঁহার দেহের উপর স্থাপিত ভাস্করেশ্বর শিব লিঙ্গের নিকট যোড়শোপচারে পূজাশেষে, ভক্তিপূর্ণ হৃদয়ে বিপদের কথা জানাইয়া তাঁহারা সাংসারিক সকল প্রকার দায় হইতে পূর্ব্ববৎ মুক্ত হইতেছেন। স্বামীজীর ঐশ্বরিক ক্ষমতা দেখিয়া পৃথিবীবাসী, ভগবদ্‌জ্ঞানে তাঁহার পূজা করিতেন। পূর্ব্বে বলা হইয়াছে যে স্বামীজীর জীবদ্দশায় কাশীরাজ প্রমুখ ভক্তগণ কর্তৃক প্রস্তর নির্ম্মিত অসংখ্য প্রতিমূর্ত্তিসকল কাশীর এবং ভারতের স্থানে স্থানে মন্দির মধ্যে প্রতিষ্ঠিত হইয়াছে। ঈশ্বরের ন্যায় তাঁহার উদার প্রেম ও নির্ম্মল (৩) আনন্দমূর্ত্তি দেখিয়া কাশীবাসী বলিত,—"তিনি দ্বিতীয় বিশ্বেশ্বর—প্রত্যক্ষ বিশ্বেশ্বর।" (৪) গঙ্গাচরণ বেদান্তবাগীশ প্রমুখ ভক্তগণ স্বামীজীর উদ্দেশে কতকগুলি স্তব রচনা করিয়াছিলেন। ঐ সকল স্তোত্র যতীন্দ্রচরিতে প্রকাশিত হইয়াছে। আমরা নিম্নে কয়েকটি মাত্র শ্লোক উদ্ধৃত করিলাম :—

(৩) It may be asked from a practical point of view what does the life as lived by Swamiji Bhaskarananda teach? The answer is found in the words of that Christian Divine Dr. Fairburn in the sentence "In his presence I felt the power of a goodness which nothing I had seen even in Christendom surpassed." The greatest religion is to be good. The Swami lived a pure saintly good life and was thus able to create around him an atmosphere of goodness and purity, which would still restore fallen humanity for years to come. Death could not destroy a life so immaculate and though physically dead the Swami is still believed to be moulding the destinies of many men and women—Reis and Rayyet, March 3, 1906.

(৪) সঞ্জীবনী ৭ই শ্রাবণ, ১৩০৬ সাল।

কাশ্যাং প্রসাদেন বিরাজমান-
মানন্দকন্দং ভবরোগবৈদ্যং।
দিগ্বাসসং বালস্বভাবযুক্তং
তং ভাস্করানন্দমহং নমামি॥

ভবরোগ শান্ত হয় যাঁহার দয়ায়।
বারাণসীধামে যাঁর মূর্ত্তি শোভা পায়॥
সরল বালক ভাব দিগম্বর বেশ।
আনন্দের উৎস যিনি শ্রীগুরু বিশেষ॥
শ্রীভাস্করানন্দনামে জানে ভক্তগণে।
ভূয়ো ভূয়ো নমস্কার তাঁহার চরণে॥

স্বভাসয়া বিভাসয়ন্ স্বভক্তহৃৎসরোরুহং,
সুদুর্ল্লভঞ্চ তদ্বিভোঃ পরং পদং প্রদর্শয়ন্।
সদা বিনোদকাননে চরন্তমত্র ভাস্করা-
দিনন্দনামকং পরং গুরুং নমামি সন্ততম্॥

যিনি স্বকীয় প্রভা দ্বারা স্বীয় ভক্তগণের হৃদয় কমল প্রকাশ করতঃ সুদুর্ল্লভ পরম ব্রহ্মের পরম পদ দর্শন করাইতেছেন (৫) সেই পরমগুরু ভাস্করানন্দ স্বামীকে আমি সর্ব্বদা প্রণাম করি।

ভবাব্ধৌ নিমগ্নানবিজ্ঞান্ ভয়ার্ত্তান,
সমুদ্ধর্ত্তুকামো য আস্তেহ বিমুক্তে।
নিরাশং কৃপালুং তমাশাবসানং,
ভজে ভাস্করানন্দমীড্যং মুনীশম্॥

(৫) জ্ঞানমার্গে, ভক্তিমার্গে, যোগমার্গে ভাস্করানন্দ অসাধারণ ছিলেন। পৃথিবীর এমন জ্ঞানী পণ্ডিত বা খ্যাতনামা লোক ভারতে আসেন নাই যিনি কাশীধামে ভাস্করানন্দ স্বামীকে দর্শন না করিয়াছেন; অনেকে শুদ্ধ তাঁহাকেই দেখিবার জন্য ভারতে আসিয়াছিলেন—বঙ্গবাসী ৩১ আষাঢ় ১৩০৬ সাল।

যিনি সংসার সাগরে নিমগ্ন, ভয়ার্ত্ত অজ্ঞানীদিগকে উদ্ধার করিবার জন্য কাশীক্ষেত্রে অবস্থান করিতেছেন, বাসনাবিহীন, কৃপালু, সেই ভাস্করানন্দ মুনীশ্বরকে আমি ভজনা করি।

যদা কস্য ভাগ্যোদয়েন প্রযাতি,
স্বপদ্ভ্যাং গৃহে তদ্‌গৃহং তীর্থরূপম্।
ভবত্যম্বরাত্মম্বরং ভেদশূন্যং
যতিং সর্ব্বদা ভাস্করানন্দমীড়ে॥

স্বামীজী কোন ভাগ্যবানের গৃহে পদার্পণ করিলে তাঁহার গৃহ তীর্থস্বরূপ হয়; দিগম্বর সর্ব্বত্র সমদর্শী সেই ভাস্করানন্দ স্বামীজীকে আমি আরাধনা করি।

বিভুং বিশ্বনাথং সদোদারকীর্ত্তিং,
শিবং ভোগদং রোগকালং বিশালং।
প্রসন্নেন্দ্রিয়ং ধর্ম্মমূলং বরেণ্যং
সদা ধ্যানগং ভাস্করানন্দমীড়ে।

যিনি বিভু, বিশ্বনাথ, সদা উদার কীর্ত্তিযুক্ত, শিবস্বরূপ, ভোগপ্রদ, রোগের বিশাল কালস্বরূপ, যাঁহার মূর্ত্তি সর্ব্বদাই প্রফুল্ল, যিনি সর্ব্বধর্ম্মের মূল, সর্ব্বশ্রেষ্ঠ এবং সদাধ্যানাবস্থিত, সেই ভাস্করানন্দ স্বামীজীর আমি স্তুতি করি।

সদা স্বে পাদাব্জে মম কুরু রতিং পাবনতমে,
প্রসাদস্তে যস্মাত্তদুপদিশ মাং ত্বং করুণয়া।
ন জানেঽহং কিঞ্চিচ্চরণরজসস্তে সমধিকং
প্রসীদ ত্বং তস্মাচ্ছরণদ ন চান্যচ্চ শরণম্॥

আপনার চরণ কমলে আমার চিত্তকে আসক্ত করুন, আমার যেরূপ আচরণে আপনি প্রসন্ন হন, আমাকে সেইরূপ আচরণ

করিতে শিক্ষা দিন, হে শরণদ, আপনার চরণরজঃ অপেক্ষা অধিকতর আমি কিছুই জানি না, এবং আপনি ভিন্ন আমার আর অন্য আশ্রয় নাই, প্রভো! আমার প্রতি প্রসন্ন হউন।

জীবিতাবস্থায় ষড়্‌বিংশ বৎসরের ঊর্দ্ধকাল আবালবৃদ্ধবনিতা কর্ত্তৃক ঈশ্বরবোধে স্বামীজী পূজিত হইয়াছিলেন। তাঁহার দেহত্যাগের পর "হায়! হায়! কাশীর প্রত্যক্ষ বিশ্বনাথ অন্তর্হিত হইলেন" এইরূপ নানা প্রকার খেদোক্তিতে সমস্ত ভারত মুখরিত হইয়াছিল (১৬২, ১৬৪ পৃষ্ঠা দেখুন)। সুতরাং ভক্তগণ তাঁহার অশেষ প্রকার বিভূতি অবলোকন করিয়া যে তাঁহার উদ্দেশে ঐ প্রকার স্তব রচনা করিবেন ইহা আশ্চর্য্য নহে।

একদিন ভারতের সর্ব্বপ্রধান সেনাপতি লকহার্ট সাহেব আসিয়া আফ্রিদীদিগকে কি ভাবে পরাজিত করিয়াছিলেন বর্ণনা করিতে লাগিলেন। সাহেবের মনে যখন আমিই এই যুদ্ধে জয় লাভ করিয়াছি বলিয়া অহঙ্কার আসিয়া দেখা দিল, ঠিক সেই সময়ে স্বামীজী নিকটে একটি পেনসিল্ পড়িয়া রহিয়াছে দেখিয়া সাহেবকে পেনসিলটি উঠাইতে বলিলেন। লকহার্ট সাহেব বিশেষ চেষ্টা করিয়াও পেনসিলটি তুলিতে পারিলেন না। পরিশিষ্টে ১৪ নং পত্র পড়ুন। তখন স্বামীজী বলিলেন,—"আপনার কোন দোষ নাই।" অসুর বিজয়ের পর যখন দেবতাগণ ঐ বিজয় তাঁহাদিগেরই এই ভাবে আপনাদিগকে মহিমান্বিত বোধ করিতেছিলেন, তখনই ব্রহ্ম তাঁহাদিগের সম্মুখে প্রকাশিত হইলেন; কিন্তু পূজ্যস্বরূপ কে ইনি, দেবতাগণ বুঝিতে না পারিয়া অগ্নিকে বলিলেন,—"কে ইনি তুমি জানিয়া আইস।" অগ্নি ব্রহ্মের নিকট গমন করিলে ব্রহ্ম বলিলেন,—"তোমাতে কি শক্তি আছে?" অগ্নি বলিলেন,—"পৃথিবীতে যাহা কিছু আছে

আমি দগ্ধ করিতে পারি।" "ইহা দগ্ধ কর" বলিয়া ব্রহ্ম তাঁহাকে একটি তৃণ দিলেন। অগ্নি সমুদায় বলের সহিত চেষ্টা করিয়াও তৃণটিকে দগ্ধ করিতে পারিলেন না। তৎপরে বায়ু গমন করিলে ব্রহ্ম বলিলেন,—"তোমাতে কি শক্তি আছে?" বায়ু বলিলেন,—"পৃথিবীতে যাহা কিছু আছে আমি তৎসমুদয়ই গ্রহণ করিতে পারি।" ব্রহ্ম বায়ুকে একটি তৃণ গ্রহণ করিবার জন্য দিলে বায়ু অসমর্থ হইলেন। তৎপরে বরুণদেব ব্রহ্মসন্নিধানে উপস্থিত হইলে এবং ব্রহ্ম কর্তৃক কি শক্তি আছে জিজ্ঞাসিত হইলে বলিলেন,—"আমারই সাহায্যে পৃথিবীর প্রলয় হইয়া থাকে"। ব্রহ্ম বলিলেন,—"এই তৃণটিকে জলমধ্যে নিমজ্জিত করিতে পার, নিমজ্জিত কর, ভাসাইতে পার, ভাসাও।" বরুণদেব অসমর্থ হইয়া চলিয়া আসিলে ইন্দ্র ব্রহ্মের নিকট আসিবামাত্র, ব্রহ্ম তিরোহিত হইলেন। সেই সময়ে দুর্গা দেবী আকাশে আবির্ভূতা হইয়া ইন্দ্রকে বলিলেন "অসুরবিজয়ে আপনারা আপনাদিগকে মহিমান্বিত বোধ করিতেছিলেন, তজ্জন্য ব্রহ্ম দেখাইতে আসিয়াছিলেন যে তাঁহার শক্তিতেই আপনাদিগের শক্তি।" ( বরুণদেবের কথা আমাদির রচিত )

কেন উপনিষদ্ হইতে এই গল্প উদ্ধৃত হইল।

স্বামীজী কাশীধামে রহিয়াছেন, আমরা রহিয়াছি কলিকাতায়। সহসা একদিন দিবা দুই ঘটিকার সময় দৈব বাণী শুনিয়া আমাদিগের মাতাঠাকুরাণী শিহরিয়া উঠিলেন। আমাদিগের ভগ্নী গৃহমধ্যে নিদ্রা যাইতেছিলেন, দৈববাণী এত জোরে উচ্চারিত হইয়াছিল যে, তাঁহার নিদ্রাভঙ্গ হইয়াছিল। মাতাঠাকুরাণী বলিলেন,—"আর তোমাকে কাশী যাইতে বাধা দিব না।" আমাদের তখন দ্বাবিংশতি বৎসর মাত্র বয়স। কাশী যাইতে

যাইতে সন্ন্যাসী হইতে পারি এই আশঙ্কায় কাশী যাইবার সময় মাতা ঠাকুরাণী নানা প্রকার আপত্তি উত্থাপিত করিতেন।

প্রায় প্রতি বৎসর বর্ষাকালে আমাদের মাতা ঠাকুরাণীর জ্বর হইত। যে বৎসর তাঁহার দেহান্ত হয় সেই বৎসরে বর্ষাকালে ২।৩ দিন জ্বর হইলে, সহসা স্বামীজীর এক পত্র * পাইলাম। তাহাতে অবিলম্বে মাতাঠাকুরাণীকে কাশীতে লইয়া যাইবার জন্য আদেশ লেখা রহিয়াছে দেখিলাম। মাতাঠাকুরাণীকে স্বামীজী পূর্ব্বে কখন দেখেন নাই, আমাদিগেরও সহিত পত্র-প্রাপ্তির পূর্ব্বে আট মাস দেখা হয় নাই। পত্র পড়িয়াই স্থির করিলাম নিশ্চয়ই মাতার কঠিন পীড়া হইয়াছে। নতুবা এরূপ পত্র আসিবে কেন? ডাক্তার আনা হইলে দেখা গেল, মাতা-ঠাকুরাণীর যক্ষ্মা হইয়াছে। কাশীতে লইয়া যাইবার জন্য প্রস্তুত হইলেও বহুবিধ বিঘ্ন হেতু কয়েকদিন বিলম্ব ঘটিল। কাশীতে স্বামীজীর নিকট মাতাকে লইয়া যাইলে, স্বামীজী বলিলেন "তুমি এইখানে মর। এত সাধনা করিয়া আমার যে গতি লাভ হইবে, সেই গতি তুমি প্রাপ্ত হও।" বলা বাহুল্য কিছুদিন পরে কাশীধামে সজ্ঞানে আকাশের দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া "ঐ বিশ্বনাথ" "ঐ বিশ্বনাথ" এইরূপ বাক্যোচ্চারণ করিতে করিতে মাতাঠাকুরাণীর দেহান্ত হয়।

কলিকাতা কয়লাঘাটা ষ্ট্রীটে মিলিটারী একাউণ্ট আফিসে চাকরী হইবে বলিয়া পরীক্ষা দিলাম। যে কয়টি লোক নিযুক্ত হইবে বলিয়া স্থির হইল তন্মধ্যে আমাকেও নির্ব্বাচিত করা হইল। স্বামীজী কিন্তু এই চাকরী করিতে নিষেধ করিয়া এমন এক

* নদীয়া জেলা ঝাউদিয়া গ্রাম নিবাসী, বাবু কামিনী কুমার মজুমদারের হস্ত-লিখিত।

চাকরী করিতে বলিলেন, যাহাতে নিযুক্ত হইতে হইলে অতি উচ্চ-পদস্থ রাজকর্ম্মচারীর সাহায্যের আবশ্যক হয়। তথাপি প্রথমোক্ত চাকরী ত্যাগ করিয়া গৃহে বসিয়া রহিলাম। যে দিবস আমরা প্রথম কর্ম্মত্যাগ করিয়া গৃহে বসিয়াছিলাম, সেইদিন পূর্ব্বোক্তসময়ে দৈববাণী শুনিতে পাওয়া যায়। যদি ঐ বাণী কর্ণগোচর না হইত তাহা হইলে কে বলিতে পারে, আমরা কি করিয়া দুই দিক বজায় রাখিতাম, কারণ একই কর্ম্ম মহাগুরু (মাতাঠাকুরাণী) করিতে বলিতেছিলেন পরমগুরু স্বামীজী করিতে নিষেধ করিতে-ছিলেন। যাহা হউক দৈববাণী শ্রবণের পর মিলিটারী আপিসের কর্ম্মত্যাগের জন্য মাতার অনুমতি চাহিলে তিনি সন্তুষ্টচিত্তে অনুমতি প্রদান করিলেন। ধ্রুব পরিত্যাগ করিয়া অধ্রুবলাভের আশায় তিন বৎসর যাবৎ অপেক্ষা করিয়া রহিয়াছি দেখিয়া, বিশেষ সামান্য একটি কর্ম্মে নিযুক্ত করেন এরূপ একজনমাত্রও আমাদিগের অভিভাবক নাই দেখিয়া, স্বগ্রামবাসী যে সকল ব্যক্তি বিদ্রূপ করিতেন, তাঁহারা পরে অসম্ভব সম্ভব হইল দেখিয়া লজ্জায় মস্তক অবনত করিয়াছিলেন। বিদ্রূপকারিগণের মধ্যে এক ব্যক্তি যিনি যখন তখন, যেখানে সেখানে, এমন কি স্বামীজীর নাম পর্য্যন্ত লইয়া বিদ্রূপ করিতে বিরত ছিলেন না, তিনিই আমাদিগের স্বগ্রামের উপর বসিয়া, স্বামীজী কর্ত্তৃক নির্দ্দিষ্ট চাকরী তাঁহার দেহান্তের পাঁচবৎসর পরে লাভ হইল দেখিয়া, স্বামীজীর বৃথা নামগ্রহণ হেতু অপরাধভঞ্জনার্থ তীর্থভ্রমণে বহির্গত হইয়াছিলেন। এদিকে যেরূপে স্থায়ীভাবে কর্ম্মে নিযুক্ত হইলাম সে এক অভাবনীয় ব্যাপার। স্বামীজী-কথিতকর্ম্মে অস্থায়ীভাবে নিযুক্ত হইবার পর শুনিলাম কোন এক দূরসম্পর্কীয় আত্মীয়—যিনি আমাদিগকে তাঁহার আফিসে নিযুক্ত করিবার জন্য বিশেষ চেষ্টা করিয়া-

ছিলেন কিন্তু কৃতকার্য্য হন নাই—তিনিই আমাদিগের স্থানে স্থায়ীভাবে নিযুক্ত হইয়া আসিতেছেন। ইহা শুনিয়া তাঁহার সহিত দেখা করিয়া বলিলে, (আমাদিগের একটি কন্যা বিবাহ-যোগ্যা হইয়াছে ইত্যাদি) তিনিও বলিলেন তাঁহার এক পৌত্রীর বিবাহ না দিলে নয়। তৎপরে পৌত্রীকে টেবিলের সম্মুখে দণ্ডায়মান করাইয়া তিনি আমাদিগের নিকট কাগজপত্র বুঝিয়া লইলেন। এক বৎসর কর্ম্ম করিবার পর সমারোহের সহিত তিনি পৌত্রীর বিবাহ দিলেন। আমাদিগের দুর্ভাগ্যবশতঃ কন্যাটী অল্পদিন মধ্যে বিধবা হইল; ইহার কিছুদিনপরে আত্মীয়টি কঠিন পীড়াগ্রস্ত হইলেন। তাঁহার পুত্রগণ তাঁহাকে কর্ম্মস্থল হইতে চিকিৎসার্থ কলিকাতার বাটীতে আনয়ন করিতে যাইলে, তিনি বলিলেন আমাদিগকে তাঁহার স্থানে নিযুক্ত না দেখিয়া তিনি অন্যত্র গমন করিবেন না; ইহাতে যদি তাঁহার মৃত্যু হয় তাহাও শ্রেয়ঃ। পুত্রগণ কি করেন উপায়ন্তর না দেখিয়া, তাঁহাদিগের পিতার কর্ম্মে আমাদিগকে নিযুক্ত করিবার জন্য উপরিস্থ কর্ম্মচারীকে ঐ কথা জানাইলে, তিনি দয়াপরবশ হইয়া আমাদিগকে অন্যস্থল হইতে আনাইয়া (এখানেও আমরা অস্থায়ীভাবে নিযুক্ত ছিলাম) আমাদিগের আত্মীয়ের স্থলে নিযুক্ত করিলেন। আত্মীয়টি ঐ পীড়া হইতে মুক্তিলাভ করিতে পারিলেন না; সুতরাং আমরা স্থায়ীভাবে ঐ কর্ম্মে নিযুক্ত হইলাম। আমাদিগের সমকক্ষ দুইজন যাঁহাদিগের সহায়বল আমাদিগের অপেক্ষা প্রবল ছিল, তাঁহারা আমরা যে কর্ম্মে নিযুক্ত হইলাম, ঐ কর্ম্মে নিযুক্ত হইবার জন্য রীতিমত চেষ্টা করিয়াছিলেন কিন্তু কর্ম্মের মালিক যিনি তিনি আমাদিগকেই যোগ্যতম পাত্র বলিয়া বিবেচনা করিলেন। এই প্রকার প্রত্যক্ষীকৃত অসংখ্য ঘটনার কথা আমাদিগের

জানা আছে। কিন্তু প্রথম ও দ্বিতীয় সংস্করণে একটি ঘটনার কথাও আমরা ইচ্ছা করিয়াই প্রকাশিত করি নাই। স্বামীজীর সম্বন্ধে অপরের নিকট হইতে যে সকল আখ্যান সংগ্রহ করিতে পারিয়াছিলাম তাহাই পত্রাকারে প্রকাশিত করিয়াছিলাম। কিন্তু স্বামীজীর শক্তির পূর্ণ পরিচয় দিতে হইলে, সকল প্রকার ঘটনার উল্লেখ করা আবশ্যক, ইহা ভাবিয়াই উপরে তিনটি ঘটনার আভাস মাত্র এই গ্রন্থে প্রদত্ত হইল। ঐ সকল ঘটনা যে সত্য তাহা প্রমাণ করিবার জন্য আমরা সর্ব্বদাই প্রস্তুত রহিলাম।

স্তোত্রে স্বামীজীকে "রোগকালং বিশালং" বলা হইয়াছে। এই পুস্তকের স্থানে স্থানে কয়েকটি ব্যাধিশান্তির কথা লেখা হইয়াছে। আমরা আর একটি অতি কঠিন পীড়ারোগ্য-সংবাদ সম্প্রতি (১৩২৮ সালে) প্রাপ্ত হইয়াছি। বঙ্গদেশের বিখ্যাত ডেপুটী ম্যাজিষ্ট্রেট বাবু মুকুন্দদেব মুখোপাধ্যায় আমাদিগকে লিখিয়াছেন:—

"আমার স্ত্রীর পেটের মধ্যে Tumour (আব্) হইয়াছিল। যাহা খাইতেন বমি হইয়া যাইত। অনেক চিকিৎসার পর তাঁহাকে শেষে স্বামীজীর নিকট লইয়া যাইলে, তিনি আমার স্ত্রীর পৃষ্ঠের উপর হাত দিয়া বলিলেন "—মা, আমি তোমার সকল রোগ লইলাম।" রোগিনীর ভক্তি অসাধারণ। তিনি সেই অবধি কোন ঔষধ খাইলেন না; বলিলেন, স্বামীজী যখন বলিয়াছেন তখন আমি অবশ্যই আরোগ্যলাভ করিব। তৎপরে তিনি সুস্থ হইলেন যদিও জীবনের কোন আশা ছিল না। পরে একটি পুত্র হইল; নাম ভাস্করদেব রাখা হইয়াছে।" পুত্রটির স্বামীজীর আকৃতির সহিত সাদৃশ্য আছে।

স্তবে স্বামীজীকে বিভু * বিশ্বনাথ বলা হইয়াছে। আনন্দবাগে প্রত্যহ সহস্রাধিক লোক আসিয়া তাঁহাকে দেখিয়া যাইলেও, যদি কোন দিন তিনি পদব্রজে কাশীর কোন ভক্তের গৃহে গমন করিতেন, তাহা হইলে চলিতে চলিতে ক্রমশঃ পথ এত অধিক জনসমাকীর্ণ হইত যে, অপর লোকের পথ চলা বন্ধ হইয়া যাইত।†

আমরা মুকুন্দ বাবুর 'সদালাপ' পুস্তক হইতে নিম্নে কিয়দংশ উদ্ধৃত করিলাম:—

কাশ্মীরের মহারাজ স্বামীজীকে দর্শন করিতে আসিয়া বলিলেন,—"প্রভো! আমাকে এমন কোনরূপ আদেশ করুন যাহা পালন করিয়া আমি আমার জীবন সার্থক করি।" স্বামীজী বলিলেন "তোমার রাজ্যে কর্ত্তব্য পালন কর। প্রজার সর্ব্বপ্রকার দুঃখ দূর করিবার চেষ্টা কর। ইহার অপেক্ষা পবিত্রতর সুতরাং আমার প্রিয়তর কর্ম্ম কিছুই নাই। প্রত্যেক মনুষ্য নিজের কর্ত্তব্য পালন করিলেই পৃথিবীর সকলেরই তৃপ্তি এবং বিশ্বাত্মারও তৃপ্তি হইয়া থাকে।" (সদালাপ ২৩)॥ স্তোত্রে "সমং সুবর্ণং সিকতা চ যস্য" "সুবর্ণ ও বালুকা যাঁহার চক্ষে সমান" লিখিত হইয়াছে, তাহার প্রমাণ যথা:—

"একদিন কাশ্মীরের মহারাজ এবং দ্বারবঙ্গের মহারাজ স্যার লক্ষ্মীশ্বর সিংহ যথাক্রমে এক সহস্র সুবর্ণ মোহর এবং দুই হাজার

* And sure enough, he came; and I saw him—that object of the worship of millions. It was a strange sensation and thrilling. I wish I could feel it stream through my veins again. More Tramps Abroad—Mark Twain.

† If one whom we recognised and adored as a god should go abroad in our streets and the day it was to happen was known, all traffic would be blocked and business would come to a stand-still—More Tramps Abroad.

টাকা নজর দিয়াছিলেন। স্বামীজী মোহর ও টাকাগুলি ছড়াইয়া তাহার উপরে বসিয়াছিলেন। টাকা ও মোহর লইয়া গায়ে পিঠে ঠেকাইয়াছিলেন। পরে তাঁহার স্বাভাবিক মধুর হাসির সহিত বলিয়াছিলেন "এবার এ সব লইয়া যাও। আমার একটা কৌপীন নাই যে তাহার ভিতর দুইটা পূরিয়া রাখিব।" ঐ টাকা আনন্দ-বাগের বাহিরে স্বামীজীর আদেশানুসারে বিতরিত হইয়াছিল"। ( সদালাপ ২৩ ]

নিম্নের কথাটি সদালাপে না থাকিলেও আমরা মুকুন্দ বাবুর মুখে শুনিয়াছি। স্বামীজী বলিয়াছিলেন "হরিরলোটের ধরণে টাকা ছড়াইয়া দাও; অনেক দরিদ্রের একটু ভাল করিয়া খাওয়া হইবে এবং আমিই সেই আস্বাদ পাইব।"

মহাদেবের অপর একটি নাম ত্রিনেত্র। ১২৫ পৃষ্ঠায় বর্ণিত অম্বিকা বাবুর পুত্র পাতু ও ১৭৪ পৃষ্ঠায় উল্লিখিত কৃষ্ণধন বাবুর এক পুত্র একদিন আনন্দবাগে মন্দিরের রকের উপর উঠিয়া কলহ করিতে লাগিল; শেষে উভয়ের মধ্যে মারামারি আরম্ভ হইল। বালক দুইটির পিতৃদ্বয় যথাসাধ্য চেষ্টা করিলেন কিন্তু উহারা কলহ হইতে বিরত হইল না। স্বামীজী বলিলেন, "তোমরা ব্যস্ত হইও না; যাহা করিবার, আমি করিতেছি।" পরক্ষণে দেখা যাইল, স্বামীজীর ভ্রূদ্বয়ের মধ্যস্থ স্থান বা তাহার অল্প উপর হইতে দুইটি নীলবর্ণ অগ্নিশিখা নির্গত হইয়া বালকগণের শরীর মধ্যে প্রবেশ করিল এবং তদ্দণ্ডে বালকদ্বয় কলহ ত্যাগ করিয়া মন্দিরের রকের উপর উপবিষ্ট হইয়া হাস্য করিতে লাগিল।

ঈশ, কেন, কঠ, প্রশ্ন, মুণ্ডক, মাণ্ডুক্য, ঐতরেয়, তৈত্তিরীয়, বৃহদারণ্যক এবং ছান্দোগ্য উপনিষৎ সমূহ, মাণ্ডুক্যকারিকা, ও ঋদ্ধিনাম্নী স্বামীজীকৃত টীকা এবং স্বারাজ্যসিদ্ধি নামক পুস্তক ও

তাহার স্বামীজীকৃত টীকা, অম্বিকা বাবু অজস্র অর্থব্যয় করিয়া মুদ্রিত করাইয়াছিলেন। পূর্ব্বে উক্ত হইয়াছে, সহস্র সহস্র স্বারাজ্যসিদ্ধি ও পূর্ব্বোক্ত উপনিষৎ সমূহ স্বামীজী কর্ত্তৃক দেশদেশান্তরে বিতরিত হইয়াছিল। অম্বিকাবাবু স্বামীজীকে প্রায়ই বলিতেন "বাবা পাতুকে দয়া কর।" পাতুর প্রতি এই প্রকারে দয়া প্রকাশ করিয়া স্বামীজী অম্বিকাবাবুকে কৃতার্থ করিয়াছিলেন।

সদানন্দদেহং পরানন্দকন্দং, যতিস্তাস্করানন্দমীশং প্রসন্নং।
ভবেদ্‌যস্য সান্নিধ্যমাত্রেণ জন্তুশ্চিদানন্দরূপো গুরুং তং নমামি॥

যাঁহার দেহ সদানন্দময়, যিনি পরমানন্দের মূল বা আকরস্বরূপ, যাঁহার সন্নিধিমাত্রে জীব চিদানন্দময়ত্ব প্রাপ্ত হইয়া থাকে, * সেই প্রসন্নাত্মা যতীশ্বর ভাস্করানন্দ ঈশ্বরকে আমি প্রণাম করি।

মহাদেবঃ শুক্লো বদতি ভবতাপানলকৃশান্
জনান্ কাশীবাসং ঝটিতি সুখসিন্ধুং সুকৃতিনঃ।
জনা জ্ঞানায়ৈবং ভজত ভবপোতং সুকৃতিনং
যতীন্দ্রং সানন্দং পরমমমলং তং খবসনম্॥

ভবতাপানলে অভিতপ্ত ব্যক্তিদিগের প্রতি মহাদেব শুকুল নামক ব্যক্তি বলিতেছেন যে, হে সুকৃতি ব্যক্তিগণ যদি আপনাদের জ্ঞানপ্রাপ্তির অভিলাষ থাকে তাহা হইলে পরম অমল সুখসাগরস্বরূপ আনন্দযুক্ত ভবসাগরের নৌকাস্বরূপ, যতীন্দ্র ভাস্করানন্দের শরণাপন্ন হউন।

---

* সমগ্র উপনিষদ তাঁহার রসনাগ্রে ছিল, তাঁহার [illegible]তত্ত্ব ব্যাখ্যায় শ্রোতা মুগ্ধ ও ব্রহ্মস্বরূপে লীন হইত, তাঁহার উদার প্রেম [illegible] মুসলমান খ্রীষ্টানকে সমভাবে আলিঙ্গন করিত। সঞ্জীবনী ৫ই শ্রাবণ ১৩০৬ সাল।

স্বামীজী সশরীরে বর্ত্তমান না থাকিলেও ভক্তগণের মানসচক্ষু হইতে অন্তর্হিত হন না; এই কথা যে সত্য, তাহা স্বামীজীর ভক্তমাত্রেই স্বীকার করিবেন। পৃথিবীবাসীর আচরণ হইতেও বুঝিতে পারা যাইতেছে, নতুবা প্রত্যহ আনন্দবাগে এখনও এত লোকসমাগম হইবে কেন? এখনও মধ্যে মধ্যে আনন্দবাগমধ্যে "যথাঞ্জসাজ্ঞানমপারবারিধিং সুখং তরিষ্যামি তথানুশাধি মাং" "যাহাতে সহজে অপার অজ্ঞান সমুদ্র পার হইতে পারি, আমাকে সেই প্রকারে চালিত করুন" শব্দ উচ্চারিত হইতেছে শুনিতে পাওয়া যায়।

কাশীসমাজশিরোরত্ন কাশীর মহারাজ ও মহারাণী বৎসরের কোনও নূতন ফল সর্ব্বাগ্রে বিশ্বনাথ, অন্নপূর্ণা, দুর্গাজী ও স্বামীজীকে না পাঠাইয়া ভক্ষণ করিতেন না *। কারণ, কাশীধামেই তাঁহাদিগের নিবাস, তাঁহারা বিশেষরূপে জানিতেন যে স্বামীজীই সেই বিরাট মহাপুরুষ, যাঁহার ইচ্ছায় † বা অনুগ্রহে, অজ্ঞানাচ্ছাদিত ব্যক্তিগণের অন্তরে আত্মজ্ঞানের উদয় হয় এবং যাঁহার দয়ায় অবিদ্যা নাশ প্রাপ্ত হয়।

প্রসাদার্থং যত্নাত্তব নুতিরিয়ং যদ্যপি কৃতা
বিচারেঽস্থ ব্যর্থা পৃথুরপি বিভাতীশ মম তু।
গুণো যস্মিন্ যাদৃক্কথয়তি জনশ্চেত্তদধিকং
প্রসাদঃ স্যাৎ তস্মিন্নিহ তু নহি তস্যাস্ত্যবসরঃ॥

* পরিশিষ্টে ৪ নং পত্র দেখুন।

† উদেতীচ্ছয়া যস্য গূঢ়াত্মভাবো, নৃণাং মানসেঽজ্ঞানরুদ্ধাত্মনাস্তু।
ব্যরংসীদবিদ্যাপ্রভাবো যতস্তং ভজে ভাস্করানন্দমীড্যং মুনীশং॥
শ্রীগঙ্গাচরণ বেদান্তবাগীশেন বিরচিতং ভাস্করানন্দাষ্টকং ৫ স্তোত্র।

আপনাকে সুপ্রসন্ন করিবার জন্য বহুযত্নে এই স্তব করিলাম বটে কিন্তু এক্ষণে বিচার করিয়া দেখিতেছি যে, এই বিস্তারিত স্তবও ব্যর্থ হইয়াছে, কারণ ইহা আপনার সম্পূর্ণ অনুপযোগী; যখন কেহ কাহারও স্তব করে, তখন গুণাধিক্য বর্ণনা করিয়াই স্তবকারীর তৃপ্তি হইয়া থাকে কিন্তু ভবদ্বিষয়ে গুণাধিক্য বর্ণন করিবার অবসর নাই; আপনার ক্ষমতা ও গুণ অসীম সুতরাং তাহার আধিক্য দূরে থাকুক, স্বরূপ বর্ণন করাও অসাধ্য।

স্বামীজীর ক্ষমতা যে অসীম ছিল, তাহার আর একটি উদাহরণ দিয়া আমরা গ্রন্থের উপসংহার করিব। অযোধ্যার মহারাজকে গৃহে যাইতে না দেওয়ায় (৯১ পৃষ্ঠা দেখুন) তিনি আনন্দবাগমধ্যে প্রতিষ্ঠিত মূর্ত্তি সমীপে ধ্যান মগ্ন রহিয়াছেন, এমন সময়ে স্বামীজী তথায় যাইয়া বলিলেন—"চল মহারাজ, দুর্গাকুণ্ডের দিকে বেড়াইতে যাই।" ইহা বলিয়া রাজাকে লইয়া আনন্দবাগের পার্শ্বস্থ দুর্গাকুণ্ড সমীপে উপস্থিত হইয়া, স্বামীজী রাজার হস্তস্থিত বহুমূল্য অঙ্গুরীটি লইয়া কুণ্ডের জলে নিক্ষেপ করিলেন। মহারাজ তার প্রাপ্ত হইয়াও সময়ে অযোধ্যায় উপস্থিত হইতে না পারায় বিশেষ ক্ষতি হইবে বুঝিতে পারিলেও মনোমধ্যে কোন প্রকার উদ্বেগের উদয় হইতে দেন নাই। এক্ষণে অঙ্গুরীটি যাইল দেখিয়া স্বামীজীকে কিছুই না বলিয়া পার্শ্বস্থ একটি লোকের সহিত কথা কহিতে লাগিলেন। অল্পক্ষণ পরে স্বামীজী মহারাজকে বলিলেন "তোমার সহিষ্ণুতা দেখিয়া আমি বিশেষ সন্তুষ্ট হইয়াছি। জলমধ্যে যে স্থানে ইচ্ছা হস্ত নিমজ্জিত কর, তৎক্ষণেই তুমি তোমার অঙ্গুরীটি পাইবে।" মহারাজ স্বামীজীর ক্ষমতা পরীক্ষা করিবার জন্য দুর্গাকুণ্ডের এপারে অঙ্গুরীটি নিক্ষিপ্ত হইলেও অপর পারে গিয়া জলমধ্যে হস্ত নিমজ্জিত করিলেন। দুর্গাকুণ্ড একটি বৃহৎ জলাশয়;

তথাপি হস্ত উত্তোলিত হইলে সকলে দেখিলেন, এক মুঠা অঙ্গুরী উঠিয়াছে; কোনটি তাঁহার অঙ্গুরীর মত, কোনটি তাঁহার অঙ্গুরীর অপেক্ষা অধিকতর মূল্যবান। স্বামীজীকে পরিত্যাগ করিয়া অপর পারে যাওয়ায় ঐ সকল অঙ্গুরীর মধ্যে কোন্ অঙ্গুরীটি তাঁহার, মহারাজ স্থির করিতে না পারিয়া স্বামীজীর নিকট যাইলে, স্বামীজী মহারাজকে তাঁহার অঙ্গুরীটি প্রত্যর্পণ করিয়া অপর অঙ্গুরীগুলি দুর্গাকুণ্ডের জলমধ্যে নিক্ষিপ্ত করিলেন। অনেক সন্ন্যাসী এই ঘটনা দেখিয়াছিলেন এবং অদ্যাপি সন্ন্যাসী মহলে অলৌকিক শক্তির কথা উপস্থিত হইলে, সর্ব্বাগ্রে এই কথাটি উত্থাপিত হয়। অযোধ্যার মহারাজ কর্ত্তৃক লিখিত পরিশিষ্টে ৩ নং পত্র দেখুন।

স্বামী প্রকাশানন্দ সরস্বতী স্বামীজীর উদ্দেশে যে স্তব রচনা করিয়াছিলেন তাহা হইতে নিম্নে একটিমাত্র শ্লোক উদ্ধৃত হইল :—

দুর্ব্বারসংসারদাবাগ্নিতপ্তং দোধূয়মানং দূরদৃষ্টপাতৈঃ।
ভাতং প্রপন্নং পরিপাহি মৃত্যোঃ শরণ্যমন্যং যদহং ন জানে॥২

আমি দুর্ব্বার সংসাররূপ দাবাগ্নিদ্বারা অভিতপ্ত, দুরদৃষ্টরূপ বাত্যাভিঘাতে হতবুদ্ধি ও ভীত হইয়া আপনার শরণাপন্ন হইয়াছি। আপনি করুণাদানে আমাকে মৃত্যু হইতে রক্ষা করুন; প্রভো! আপনি ভিন্ন আমার অন্য কোন আশ্রয় নাই।

বাস্তবিক নিষ্কাম যে কোন ব্যক্তি শান্তি-প্রার্থী হইয়া তাঁহার শরণ লইতেন, তিনিই চিরকালের জন্য শান্তি-রাজ্যে প্রবেশ লাভ করিয়া আপনাকে কৃতকৃত্য জ্ঞান করিতেন।* "কোন দেশে

* ইহা কেবল কথা নহে। বঙ্গের কৃতী সন্তান Lieutenant Colonel U. N. Mukherji I. M S. মহাশয় লিখিয়াছেন :—"There was one side of his character which would be remembered with grati-

কোন জাতিতে কোন যুগে স্বামীজীর ন্যায় এমন আর কোন মহাপুরুষ আবির্ভূত হন নাই, যিনি যুগপৎ সর্ব্বজাতি-ধর্ম্ম-দেশ নির্ব্বিশেষে সমভাবে সম্মানিত ও সেবিত। অতীত সাক্ষী ইতিহাসের ক্রোড়ে জগতের এক ভাস্করানন্দ বুঝি সেই অদ্বিতীয় অমূল্য রত্ন।" †

---

tude by almost every one who had ever come in contact with him viz,—he could bring peace and consolation to any body who came to him in search of either. To crowds of men and women, who flocked to him every day, his words nay his presence was "ananda"—joy and few left him without feeling, if not actually being, the better for seeing and hearing him. No man showed greater disregard to mysticism; but here was a living mystery that surpassed every other."—গ্রন্থের প্রথমে বেঙ্গলী সংবাদপত্রে ভাস্করানন্দচরিতের সমালোচনা পাঠ করুন।

মুখার্জ্জি মহাশয় যাহা বলিয়াছেন "পন্থা" পত্রিকায় জনৈক রাণী ও ঠিক ঐ কথাই লিখিয়াছেন। "জগতের গুরু হয়ে, তুমি এসেছিলে লয়ে জ্ঞান ও আনন্দ বিতরিতে, গেলে তুমি দেখাইয়া, সারা বিশ্ব কি করিয়া পারা যায় আপন করিতে।

Mysticism সম্বন্ধে রাণী লিখিয়াছেন:—"নির্ব্বিকার সর্ব্বত্যাগী জন। তবু কি মোহিনী বলে, ওই চরণের তলে, এক হ'ত নিখিল ভুবন।"

The oriental ascetic is not in general a character with which the western mind has much sympathy. Yet the personality of the venerable Swamiji Bhaskarananda who died at Benares shortly after midnight on Sunday was one which interested Englishmen no less than it dominated the Swamiji's own countrymen. This Ascetic of the ascetics who had long ago passed so far on the way to Nirvana that no human contamination could any longer touch him, was as far above considerations of caste as the pariah is below, was a man of high intellectual powers, who took a keen interest not only in the affairs of India but in the politics of Europe and from whom an English visitor always received a most cordial welcome—The Pioneer, Allahabad.

† "যশোহর পত্রিকা" ৪ঠা মাঘ ১৩১২।

# পরিশিষ্ট।

## স্বদেশীয় দর্শক ও ভক্তবৃন্দ।

পণ্ডিত রায় মহারাজ নারায়ণ শিবপুরী বাহাদুর ডেপুটি ম্যাজিষ্ট্রেট্ কাশী, পণ্ডিত ভগবান দাস জজ পাটিয়ালা হাইকোর্ট, সৈয়দ আলি নাকে ডেপুটি ম্যাজিষ্ট্রেট্ কাশী, মহম্মদ গোলাম তহশীলদার কাশী, মহম্মদ আতাহি আলি উকিল লক্ষ্ণৌ, পণ্ডিত শঙ্করপ্রসাদ জজ মির্জাপুর, রাও বাহাদুর দশা জীবজী এদাল বহরাম (M. B) সুরাট, খাঁ বাহাদুর সের খাঁ মুন্দরীবন্দর বোম্বাই, রাও সাহেব ঈশ্বরীপ্রসাদ (Executive) ইঞ্জিনীয়ার মধ্যপ্রদেশ, পি সি জিনার বংশ কলম্বো লঙ্কাদ্বীপ, জে এন্ উনওয়ালা এম্ এ, প্রিন্সিপ্যাল সম্বলদাস কলেজ গুজরাট, ই এ খণ্ডকার ব্যারিষ্টার কলিকাতা হাইকোর্ট, মহারাজ কুমার প্রদ্যোতকুমার ঠাকুর কলিকাতা, বাবু নীলমাধব রায় জজ স্মল কজ্ কোর্ট কলিকাতা, মহারাজা জগমোহন সিংহ (C. I. E.) চন্দাপুর, বাবু পরেশচন্দ্র মুখোপাধ্যায় জমিদার উত্তরপাড়া, বাবু জনার্দ্দিন গজেল (B. L.) দেওয়ান বরোদারাজ, বাবু কৃষ্ণচন্দ্র দেওয়ান কাশীরাজ, মাতাপ্রসাদ সেশন জজ্ গাজীপুর, রায় বাহাদুর ওমান জজ স্মল কজ্ কোর্ট জব্বলপুর, শ্রীযুক্ত এম বিনীতা-ছিলাম পেনতুলিয়া জমিদার বিজিয়াপত্তন মাদ্রাস, বাবু রামাবতার সুন্দর জজ্ গণ্ডা, কাশীধামের বিখ্যাত ধনী রায় বলভদ্র দাস বাহাদুর, কাশীর সুপ্রসিদ্ধ মহাজন বাবু গোবিন্দ দাস ও রায় বাহাদুর বাবু বলদেব বক্স, শিয়ারশোলার রাজা দক্ষিণেশ্বর

মালিয়া, মদনমোহন মানপুরাম দক্ষিণ মালয় (Malay Peninsula), পণ্ডিত প্রেমনাথ (Examiner) পাবলিক ওয়ার্কস্ পাঞ্জাব, শ্রীযুক্ত কে জি কুপ্পু-স্বামী সব্ জজ্ কোকনদ মাদ্রাস, এইচ মিত্র এল সি ই (L. C. E.) এসিস্‌ট্যাণ্ট কন্‌জারভেটার বনবিভাগ সিন্ধুপ্রদেশ, বাবু বলরাম প্রসাদ জজ্ সিনা দক্ষিণ ভারত, শ্রীযুক্ত রামশঙ্কর মিশ্র (C. S. I.) ম্যাজিষ্ট্রেট্ ও কালেক্-টার বস্তি (যুক্তপ্রদেশ), মহামহোপাধ্যায় মহেশচন্দ্র ন্যায়রত্ন (C. I. E). রাজা তেজ সিংহ মৈনপুরী, রায় রাখালচন্দ্র চট্টোপাধ্যায় বাহাদুর ইন্‌জিনীয়ার উত্তরপাড়া, বাবু মন্মথ নাথ মল্লিক ওয়েলিংটন স্কোয়ার কলিকাতা, বড় লাট সাহেবের দেওয়ান বাবু ঠাকুর দাস বন্দ্যোপাধ্যায় কলিকাতা, বাবু বেণীমাধব বাজপেয়ী সব্‌জজ্ সীতাপুর, বাবু স্বানন্দপ্রসাদ ডেপুটী ম্যাজিষ্ট্রেট্ বালিয়া, রাজা বিজয়সিংহ কোটা রাজপুতানা, মহারাজা যাদবেন্দ্র সিংহ অনচেরা ও নাগোধ, বাবু প্রসন্নকুমার কারফরমা ডেপুটী ম্যাজিষ্ট্রেট্, শ্রীযুক্ত জগৎকিশোর আচার্য্য চৌধুরী মুক্তাগাছা, বাবু মোহনলাল জজ্ স্মল কজ্ কোর্ট কাশী, মহারাজা গিরিজানাথ রায় দিনাজপুর, মহারাজা যশোবন্ত সিংহ সালেম মধ্য ভারত, রাজা বিজয়চাঁদ বিলাসপুর শিমলা, বাবু দেবেন্দ্রনাথ রায় মুন্‌সেফ্ আরা, রাজা রামেশ্বর বক্স সিং রায় বেরিলী, বাবু সুধীন্দ্রনাথ ঠাকুর জোড়াসাঁকো কলিকাতা, বাবু মৃত্যুঞ্জয় মুখোপাধ্যায় সব্‌জজ কাশী, শ্রীল্ বিজিয়া রাম গজপতি বিজিনাগ্রামের মহারাজা, বাবু অনন্তরাম সবজজ্ বাণ্ডা, মহারাজা কাঠীওয়ার, মিঃ দ্বীপ নারায়ণ সিংহ ভাগলপুর, বাবু প্রমোদা দাস মিত্র কাশী, কালিকা দাস দত্ত রায় বাহাদুর, কুচবিহার। রাজা প্রতাপসিংহ, প্রতাপগড় অযোধ্যা। রাও সাহেব মাতাদিন শুকুল (Excutive) ইঞ্জিনীয়ার

কাচার। পণ্ডিত জগমোহন লাল ডেপুটী ম্যাজিষ্ট্রেট কাশী। পণ্ডিত বঙ্কেলাল জজ মির্জ্জাপুর। পণ্ডিত জওয়াহির লাল ডেপুটী ম্যাজিষ্ট্রেট জালম। কালীদত্ত দুবে এম, এ, হেড মাষ্টার বেরিলী। স্বাধীন রামপুর রাজ্যের মুসলমান অধিপতি। ইত্যাদি॥

## ভারতবর্ষ (INDIA).

Sir J. D. La-Touche Lieutenant Governor of the United Provinces of Agra and Oudh. Sir John Woodburn, Lieutenant Governor of Bengal. Sir Charles Sargent Chief Justice, Bombay High Court. The Hon'ble F. A. Slacke Member Bengal Government. Sir William and Lady Lockhart, Commander-in-chief of India. The Hon'ble R. G. Hardy Chief Secretary, Government of the United Provinces. Surgeon Colonel W. Warburton. M. O. Inspector-General of Civil Hospitals, U. P. Mrs Era Davidson—Assam. Mr. J. C. Faunthorpe C. S. Magistrate Ballia. Mr W. H. L. Impey Secretary U. P. Government Allahabad Lieutenant Colonel T. M. Jenkins, Deputy Commissioner Burma. Mr. R. H. Renney C. S Deputy Commissioner, Palamau. Mr. Alfred De-Meadorca David—Judge of the High Court, Goa. Mr. H. L. Stephenson C. S. Magistrate, Sahabad, Arrah. Colonel H. Turner, Commissioner Fyzabad. Mr. F. B. Tylor C. S. Judge of Moorshidabad. Mr. W. H. Steel Deputy Commissioner Punjab. Mr. H. F. Maguire C. S. Collector of Bogra. Mr. W. Porteous E. S. A. G. Commissioner of Poona. Mr. R, M. Waller C. S.

Commissioner, L. Bengal. Mr. F. C. Channing C. S. Judge Punjab. Mr. I. G. Laurimer C. S. Abottabad Punjab. Mr. P. R. Kennedy C. S Collector, Moorshidabad. Mr. W. S. Miner C. S. Madras. Dr. Harold T Wills M. A. B. S. C. Travancore. Drs. Lorma M. Breed M. D., The Nizam's Dominions. Dr. Henry Soltan L. R. C. S. Ootacamund. Dr. C. F. Ponder M. B. C. M. Darjeeling. Dr. H. M. Clark, M. D. C. M. Amritsar. Miss. Margaret M. Killae M. B. C. M. Indore. Dr. C. S. Durand M. D. Harda C. P. Dr. R. H. Maddox, Surg Cap. I. M. S. Dr. P. G Scott. C. E. Howrah. Dr. S. I. Gresham C. E. Calcutta. Surgeon Major General A. F. Bradshaw. R. M. O. H. M's Forces, India. Surgeon Lieutenant Colonal R. Exham I. M. S. Dr. F. W. Parker R. N. H. S. Bombay. Major H. F. S. Ramsden Secretary, Military Department, India Government, Simla. Lieutenant Colonel and Mrs. Hemming, 5 Dragoon Guards. Major General J. Walsh P. M. O. Bengal Command. Major General G. Bird. Captain and Mrs. Wright, 10. B. Infantry. E. Vredenburg Superintendent, Geological Survey of India. Mr. Klobukowski—Consul General de. France, Calcutta. Mr. J. B. Bradaon Dy. Acct. General P. W. D. Calcutta. Archdeacon of Lucknow. Bishop of Allahabad. Mr. and Mrs. Ham, Post-master-General, Lucknow. M. Girod Esq. Governor of Pondicherry and Chandernagore. Mr. N. Priestly, District Traffic Superintendent B. B. and C. I. Ry.

Mr. and Mrs, Simpson, Health Officer Calcutta. Captain I. L. Kaye—Resident, Cashmere. Mr. R. R. Gales, Executive Engineer Punjab. Mr. L. Harry, James Secretary to Government of India, Legislative Department. Sara Roberts wife of the Commissioner, Benares. C. H. Berthoud Joint Magistrate, Benares. &c. &c.

## বিদেশীয় দর্শক ও ভক্তবৃন্দ।

### ইংলণ্ড (England).

Duchess of Cleveland—Battle Abbey. Lord and Lady Rayleigh, Sterling Palace, Witham, Date of Visit 20. 1. 1898. Lord and Lady Methuen—Major-General, Corsham Court. Lord and Lady Manners—Ringwood. Earl and Countess Brownlow. Sir Frederic Pollock, Bart, Corpus Professor of Jurisprudence, Oxford. Bishop Barry—Chaplain to H. M. Queen Victoria. Mrs. Barry—Windsor Castle. Mr. James Caldwell M. P. London. E. W. Beckett, M. P. Leeds. J. Parker Smith M. P. for Lanarshire. Dr. F. W. Lawrence, Fellow of Trinity College, Cambridge. Dr. Edwin Chill, M. D. London. Dr. H. Lewis J. P. D. L. S. C. Cardiff. Dr. H. M. Caite A. M. I. C. E. London. Dr. Harbert H. Raphael. J. P. L. L. B. B. A. London. Dr. A. W. Bedford, M. A. Vicar of All Hallends London. Dr. Robert Walker, F. R. G. S. Leicester. Lieutenant-Colonel W. Clement—Ringwood. Lieutenat-Colonel Mr. and Mrs. Turnbull, London. Lieute-

nant-Colonel G. A. Percy London. Lieutenant-Colonel F. W. Robinson Shropshire. Colonel Walker—London. Colonel Preston—Plymouth. Colonel and Mrs. Fenner, Picadilly. Colonel Hegan Kenard M. P. Lymington. Surgeon Major W. P. Feltham, Leeds. Surgeon-Colonel W. F. Center, Deputy Surgeon-General London. Major M. Edwards, 75th Highlanders, Norfolk. Captain T. Da Evans, 20th Hussars The Honourable Sir Henry Halford Bart. C. B. Avonside, Berford, Warwickshire. Mr. Andrew Pears of Pear's Soap Co. Mr. Freemantle, Private Secretary to the Chancellor of the Escheqner. Daughter of Sir Arthur Kekewich, one of the Judges of H. M. the Queen Victoria. Mr. W. Showell, Judge, Stowerbridge. &c. &c.

## স্কট্‌ল্যাণ্ড (Scotland).

Lady Carnegie, Sister-in-law, Lord Elgin Viceroy and Governor-General of India. Marquiss of Bredalbane. Marchioness Bredalbane. The Hon'ble Dr. J. C. Walker Edinburgh. The Hon'ble Sir John Laing Kt., M. P. Dundee. The Hon'ble J. Martin White M. P. Dundee. The Hon'ble Dr. Corbett—Glasgow. Dr. Robert Munro, M. D. F. R. S. C. Secretary of the Society of Antiquarians Edinburgh. Dr. Mitford, Chaplain to Her Majesty the Queen Victoria, Edinburgh. Dr. William Bailey, J. P. Allva, Chief Magistrate and Chairman Parish Board. &c. &c. &c.

## আয়র্লণ্ড ( Ireland ).

Earl of Rosse. Birr Castle, Parsonstown. Mary Hayden, F. R. U. I. Dublin. Dr. W. S. Kennedy, M. B. Dublin. Master John Leo, Kilkenny. &c. &c. &c.

## ফ্রান্স ( France ).

Charles Kalais—President-de-France. de Tonquin. Prince Casetacuzena—Paris. Countess Watch-miester. Baron Regnault de Versailles, Chesney. Prince Bajudar—Paris. Countess Marie Pominska. Nee Jaroszynska, Boulogne Podolie. Count Etiene Pominska 17. 1. 98. Viscount L' Ole Nantois—Paris. Baron Oberkamp—Paris. Prince Pierre d' Orleans at Bragance. 20. 2. 98. Marquis de Frotte—Paris. Justice J. Marcel—Havre. Prof. A. Foucher University Paris Came again in Feb. 1897. &c. &c. &c.

## জর্ম্মানি ( Germany ).

Count Oriola—Hamburg. Baron Oberst Krof (Berlin). Baron Le Henning Winckel, Dresden. Prince H. H. of Plest. Count Frick Von Frickustien. Baron Seidtiffe, German C. S. Berlin. Count V. Srovesoski—Bremen. Count Ernest Lippe,—Dresden. Count Westphalen. Baron G. Schrocke, Hamburg. 27. 2 1898. General Tapp—Dusseldorf. Professor

Dr. V. Goldsch—Hiedelburg. Professor Dr. Ferdinand—Lipzig. Dr. John M. Vourste H. I. G. D. B. Berlin. Dr. Herman Gilkan, General Council Berlin. Dr. C. T. Wynaendts Franckey D. Sc.—Berlin. Dr. A. Gold Licher—M. D.—Lipzig. Gruf Bismark Potsdam. &c.

## অষ্ট্রিয়া (Austria).

Count F. D. Harnoncours—Vienna. Baron Lazarini, Banjubitter. Baron A. Rumerskinch, Vienna. Dr. Rudolt Seykora, Vienna. Captain O. Wallner—Vienna. &c. &c.

## ইতালী (Italy).

Count Ugo Cohen—Rome. Count Fritz Isoch Bery, Florence. Dr. Primo Lanzoni, Professor at the Royal Superior School of Venice Italy. Dr. G. Levis, Florence. Signor & Signoress Peliti Carignano. Countess Ugo Cohen Rome. Trg Alfredo Dalgat, Livorno 31. 1. 98. &c. &c. &c.

## রুষিয়া (Russia).

The Present Emperor of Russia Nicholas (as Czarwitch). Count Ladislas Tormogski—Warsaw. General of Russian Artillery—James Pupoff De. Norvele. 2. 3. 98. Colonel Waldemar J.'

Alftban, Tiflis. Captain N. Novitsay, of the Russian General Staff Petersburg. Alexander Vigornitsky—Petersburg. &c. &c. &c.

## হলণ্ড (Holland).

Count G. H. Van Heek Euschede. Dr. A. G. Banner Amsterdam. Eng. Dubois Medical Service. &c. &c. &c.

## নেথরলণ্ড (Netherland).

O. Capadoce.

## ডেনমার্ক (Denmark).

Emil Holm, Afesperson, Copenhagen. Mrs. Josepha North, Copenhagen. Captain N. A. Schjorring, Copenhagen.

## পর্টুগাল (Portugal).

Adriano De Pa. Dr. H. De Brior Lisbon. &c. &c.

## সুইজারলণ্ড (Switzerland).

P. E. Sarasin, Geneva. Mrs. Juies Neher, Zurich. Dr. Carle Meyer, Zurich. &c.

## অষ্ট্রেলিয়া (Australia).

Count Nako. Count Wickenbury. Sir Richard and Lady Baker K. C. M. G. S, President of the Legislative Council of South Australia. The Hon'ble

Glo Riadoctr, M. P. Australia South. John H. Baker—Commissioner of Lands—Wellington N. Zealand. Dr. Liversidge, Professor of the University of Sydney. &c. &c.

## তুর্কী (Turkey).

Mr. and Mrs. Luther Short, Consul General Constantinople. N. Zahchi, Constantinople. Admiral Ahmed Bateb Pasha, A. D. C. to His Majesty the Sultan of Turkey. &c. &c.

## নিউজিলণ্ড (New Zealand).

Countness Kiglerich. Chas. F. Minnit, Auckland. &c.

## হন্‌গারী (Hungary).

Countness Estevhazi. &c.

## আফ্রিকা (Africa).

### TRANSVAL.

Mr. and Mrs. James Hay, Jahannesburg. Miss Florence Pearle, Pretoria. Dr. John Wikerk, M. B. Jahannesburg. Geo. J. Heys, Pretoria. Edward Osborne Cape Town. &c.

## সুমাত্রা (Sumatra).

Dr. L. Martin. Marie Martin Deli.

## বরনিও (Borneo).

E. Percival France P. M. O. Sarawak.

## নরওয়ে (Norway).

Professor and Mrs. Rapender, Delegated from Norway to see the Holy man. &c.

## সুইডেন (Sweden).

North Geoghegan Dariden Stockholm. &c. &c.

## আইসল্যাণ্ড (Iceland).

G. H. Bruce, Sandlodge. Homer Lockwood, Do.

## চীন (China).

John Lewin, 64 Queen's Road, Central Hongkong. Cumin Griffburg, Canton. A. J. Easton, Shanghai &c. &c.

## বেলজিয়ম (Belgium).

Mrs. Alexandra Myria, Brussels. Jos Hellemans, Antwerp. Jules De Bernard de Fauconval, Consul General, Brussels. Dr. E. M. V. Dahooni, Brussels. A. May Egineer Brussels.

## জেরুজেলাম (Jerusalem).

Rev. Theodore E. Dowling.

## আমেরিকা (America).

General T. C. Smith, Ex-Lieutenant Governor Chicago. Lord Johnson—Secretary, Washington. Count Wachtmeister, Annie Besant, Col. H. S. Olcott, Theosophists. Colonel M, Cole, St. Louis. John Henry Barrows, President of the World's Parliament of Religions, Chicago 1898, and his wife. General and Mrs Barnes, Brooklyn. Judge and Mrs. L. Holme New York. Professor C. A. Harpar Ph. D. Cincinnati. Prof. E. W. Hoffkins, Secretary to the American Oriental Society, New Heavens. Ignatius C. Gendle, Judge of the Supreme Court, Delaware. Colonel Ch. Benzoni San Francisco. Dr. J. M. Dart M. D. Kansas city. Dr. W. W. Campbell Lick Observatory. Dr. C. H. Baker M. A. D. C. Washington. &c. etc. etc.

## জাপান (Japan).

Wallace Taylor, M. D. Osaca. Dr. Paul Rilter, Consul General de Guisse en Japan.

## ১নং পত্র।

GOVERNMENT HOUSE
ALLAHABAD.
*Dated the 7th January, 1904.*

SIR,

In reply to your letter of the 2nd instant, I am desired to say that no special questions were discussed with the late Swami Bhaskaranand when

in company with the late Mr. Roberts, at that time Commissioner of Benares, His Honour had the pleasure of paying him a visit in the year, 1898.

The manners of the Swami were those of a perfect gentleman, free from any embarrassment or self-assertion, anxious to give pleasure to his guest and to show that he was pleased and interested in the conversation.

Yours faithfully
(Sd.) H. G. S. Tyler, I.C.S.
Private Secretary

To
Babu Surendra Nath Mukerji.

## ২নং পত্র।

*Vienna, Dec. 21. 97.*

Dear Sir,

I have ordered a copy of my book to be sent to you from London. In chapter LVI you will find what I have said about the Saint of Benares and of Mina Bahadur Rana. All that I have said about the latter I could also have said about the former. I think of nothing more to say, at the moment.

Except to add a comment. You ask about miracles. Do you mean did I see any miracles performed? No—in the common meaning of that word I have never seen one. And yet in a higher sense I have witnessed a miracle. When a rich man acts as our Saviour commanded, and does

actually give away all his property and forsake low things for high, that is to me a miracle. I recognize it as such and it commands all my reverence. This miracle is required of every well-to-do Christian. He must make a beggar of himself. * *

Christian anchorites used to go out into the desert and live by chance and charity. If there was a man among them who forsook wealth to do it, his act was a miracle, to my mind. It is the most difficult sacrifice that is possible to our human nature. Christ knew this when he said it; still he said it. It is for us to get around it if we can.

This is the miracle which I have seen, as above referred to. I saw it in Benares. I have not seen another instance. Religious millionaires of all sects and races give *largely* to the poor and to churches, but there is nothing miraculous about that. I would do it myself if I were a millionaire. It is not entitled to reverence. We think no great things of a shifty ostensible bankrupt who pays ten per cent of his honest debt and keeps the rest.

Very truly yours
Mark Twain

To

Babu Surendra Nath Mukerjee.

Sodpur. India.

৩নং পত্র।

*Ajodhya, October 27th, 1900.*
"RAJSADAN"

যতো ধর্ম্ম স্ততঃ কৃষ্ণঃ।
যতঃ কৃষ্ণ স্ততো জয়ঃ॥

শ্রীমদযোধ্যাধিপতির্জ্জয়তু।

DEAR SIR,

I am in receipt of your letter of the 24th instant, and am directed by the Hon'ble Maharaja Bahadur to inform you that the fact which you have stated in your letter is quite true.

Trusting you are well,

Yours truly,
Sailes Chandra Ghosh for
Private Secretary to the
Maharaja of Ajodhya

Babu Surendra Nath Mukherji.

৪নং পত্র।

বর্দ্ধমান, তাং ১৮ই ডিসেম্বর, ১৮৯৭ সাল।

সবিনয় নমস্কার নিবেদন মিদং—

মহাশয়ের পত্র পাইয়া প্রীত হইলাম। ৺পিতৃদেব * পূজ্যপাদ স্বামীজীর প্রতি একান্তই ভক্তিমান এবং তাঁহার কৃপাপাত্র ছিলেন।

* ৺ভূদেব মুখোপাধ্যায় C. I. E.

স্বামীজী আদর করিয়া ৺পিতৃদেবকে "পিতা" বলিয়া সম্বোধন করিতেন। ৺পিতৃদেবের স্বর্গলাভের কয়েকদিন মাত্র পূর্ব্বে স্বামীজী পত্র লিখাইয়াছিলেন:—"আপনার অপর পুত্রেরা আরোগ্য করিতে পারিতেছেন না। একবার জ্যেষ্ঠ পুত্রের নিকট আসুন।" ৺পিতৃদেব স্বামীজীর দর্শনে যাইবার জন্য বড়ই ব্যাকুল হইয়াছিলেন কিন্তু দুরদৃষ্টবশতঃ যাওয়া ঘটে নাই। দেহত্যাগের দুই তিন দিন মাত্র পূর্ব্বে, তখন নাড়িতে শঙ্কা হইল। ওরূপ স্থল লইতে ওরূপ কথায় ভয় না করাই উচিত ছিল! ভবিতব্য!

৺পিতৃদেব কাশীধামে পুটিয়ার রাণীর বাটীতে যখন থাকিতেন, তখন প্রত্যহই স্বামীজীর দর্শন করিতে যাইতেন। স্বামীজীকেও একবার তাঁহার বাসায় পদধূলি দিতে দেখিয়াছি।

একদিন খৃষ্টমাসের ছুটিতে ৺পিতৃদেবের নিকট কাশী গিয়াছিলাম। পরদিন খুব প্রাতে কোট্ পেণ্টালুন কম্ফর্টার প্রভৃতি পরিয়া আমরা স্বামীজীর দর্শনে গিয়া দেখিলাম, মহাপুরুষ ঠাণ্ডা হাওয়ায় তদপেক্ষা ঠাণ্ডা খালি পাথরের উপর বসিয়া আছেন। ৺পিতৃদেব বলিয়াছিলেন "পুণ্যের শরীর এবং অসাধারণ যোগবল ব্যতীত এরূপ সম্ভবে না।" স্বামীজী বলিলেন. "কেন তোমরাও ত খালি গায়ে ঠাণ্ডা বাতাস লাগাইতে পারিতেছ?" পিতৃদেব বলিলেন—"কৈ আমরা এত কাপড়েও শীত পাইতেছি।" স্বামীজী উত্তর করিলেন—"মুখে ত কিছু ঢাকা দাও নাই, মুখে শীত গ্রীষ্ম লাগান সহ্য,—অভ্যাস করিয়াছ, তথায় সহ্য করিতে পার। আমি সর্ব্বাঙ্গে এরূপ অভ্যাস করিয়াছি মাত্র।" এইরূপে সরল সুন্দররূপে তিনি দর্শকগণকে উপদেশ দিয়া নিজের

অপরিসীম বিনয় প্রদর্শন করতঃ এবং ধর্ম্মপথে সকলকেই আশাও উৎসাহ দিয়া দর্শকগণকে পবিত্র করিতেন। "ক্ষণমিহ সজ্জন-সঙ্গতিরেকা, ভবতি ভবার্ণবতরণে নৌকা।"

অপর একদিন আমি পূজ্যপাদ স্বামীজীকে জিজ্ঞাসা করিলাম, "আপনি সকলের সঙ্গে কথাবার্ত্তা কহেন, জ্ঞানের প্রচার করেন, অপরের মন যাহাতে শুদ্ধ ও পবিত্র হয় তজ্জন্য সাহায্য করেন। পরমহংস হইলেই তবে মৌনী হইতে হয় না?" তখন ৺তৈলঙ্গ স্বামী জীবিত ছিলেন। স্বামীজী উত্তর করিলেন "মৌনী হইয়া সেই পরমাত্মায় লীন থাকিবার চেষ্টা করা ভাল; মনোভাব প্রকাশ না করা সংযম। কিন্তু মনের ভাব প্রকাশ না করা অর্থে চক্ষু মুখ হস্ত পদাদি কিছুর ভঙ্গীতে কোন মতেই মনোভাব প্রকাশ না করা। ফলতঃ কিছুই মনেতে না হওয়া। যদি কাহাকে দেখিয়া চক্ষু ও মুখ প্রফুল্ল হইল, তাহাতেই কি উৎকৃষ্টরূপে আদর অভ্যর্থনা করা হইল না? মুখের কথা অপেক্ষা সে বরং অধিকতর সুস্পষ্টই হইল। ফলতঃ যদি মনেব ভাব একেবারে প্রকাশিত না হয়, তাহা হইলেই উৎকৃষ্ট সংযম অভ্যাস করা হইয়াছে জানিবে। কিন্তু যদি মনের ভাব প্রকাশ করাই চলিতে থাকে, তবে আঙ্গুল না নাড়িয়া জিহ্বা নাড়াই উচিত; যাহাদের সহিত ইঙ্গিতে কথা কহা হয় তাহাদিগকে কষ্ট দেওয়া হয় বৈ ত নয়। নচেৎ নিজের মনে কথাগুলি হইতেছে, প্রকাশের চেষ্টাও চলিতেছে।" কি সুন্দর সূক্ষ্ম দর্শন ও জ্ঞানপূর্ণ উক্তি!! অপরের প্রতি কতদূর সহানুভূতি!!!

৺পিতৃদেব এডুকেশন্ গেজেটে মধ্যে মধ্যে স্বামীজীর সম্বন্ধে প্রবন্ধাদি লিখিতেন। তিনি স্বামীজীর প্রতিমূর্ত্তির জন্য সংস্কৃত

শ্লোকে স্তব রচনা করিয়াছিলেন। স্বামীজী নিজেই ভগবানের সৃষ্ট অসাধারণ ব্যক্তি। আপনি মহৎ কার্য্যে ব্রতী। আপনার উদ্দেশ্য স্বামীজীর অনুগ্রহে সফল হইবে। ইতি

বশম্বদ

শ্রীমুকুন্দদেব মুখোপাধ্যায়।

( ডেপুটী ম্যাজিষ্ট্রেট্—বর্দ্ধমান। )

ইং ১৩।১০।২১ তারিখে মুকুন্দ বাবু পুনরায় লিখিয়াছেন :—

আমার স্ত্রীর পেটের মধ্যে Tumour ( আব্ ) হইয়াছিল। যাহা খাইতেন তাহাই বমি হইয়া যাইত। অনেক চিকিৎসার পর তাঁহাকে শেষে স্বামীজীর নিকট লইয়া যাইলে, তিনি আমার স্ত্রীর পৃষ্ঠের উপর হাত দিয়া বলিলেন—"মা, আমি তোমার সকল রোগ লইলাম।" রোগিনীর ভক্তি অসাধারণ। তিনি সেই অবধি কোন ঔষধ খাইলেন না, বলিলেন স্বামীজী যখন, বলিয়াছেন তখন আমি অবশ্যই আরোগ্যলাভ করিব। তৎপরে তিনি সুস্থ হইলেন যদিও জীবনের কোন আশা ছিল না। পরে একটি পুত্র হইল ; নাম ভাস্করদেব রাখা হইয়াছে।

আমি একদিন স্বামীজীকে বলিলাম "আপনার ন্যায় মহাপুরুষ থাকিতে আমাদিগের এত দুর্গতি ও ইউরোপবাসীগণের এত উন্নতি কেন? আমরা ভক্তিভাবে এত পূজা পাঠ করি।" স্বামীজী বলিলেন "তোমরা গীতা পড়, উহারা গীতা করে অর্থাৎ কর্ত্তব্যপালন করে। কেবলং চাটুবাক্যেন ন তুষ্যতি পরাৎপরঃ। তাঁহাকে কার্য্যের দ্বারা তুষ্ট করিতে হয়। যব্ তক্ এয়সা

রহেগা তব্ তক্ এয়সাই রহোগে।" তিনি মাটির দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া—অধঃপতিত থাকার ইঙ্গিত করিলেন। অবশ্য স্বীকার করি এক্ষণে ভারতবাসীগণ অনেক উন্নত হইয়াছেন।

একদিন আমি ও আমার ভগ্নীপতি ডেপুটী ম্যাজিষ্ট্রেট্ ৺সুরেশচন্দ্র চট্টোপাধ্যায় স্বামীজীর নিকট উপবিষ্ট ছিলাম; আরও কতকগুলি লোক স্বামীজীর নিকটে উপবিষ্ট ছিলেন। স্বামীজী বলিলেন "তোমাদিগকে কিছু খাওয়াইতে ইচ্ছা হইতেছে।" অল্পক্ষণ পরেই কাশীর মহারাজ প্রেরিত এক ব্যক্তি কতকগুলি ক্ষীরের পেঁড়া ও একটি কাবুলী সরদা লইয়া আসিল। সুরেশ বাবু বলিলেন "আপনি ইচ্ছা করিতেই আহার্য্য আসিয়া উপস্থিত হইল"। স্বামীজী হাস্য করিয়া বলিলেন "সেরূপ অলৌকিক কিছু ঘটে নাই। কাশীর রাজা ও রাণী বৎসরের মধ্যে কোনও নূতন ফল, বিশ্বনাথ, অন্নপূর্ণা, দুর্গাজীকে নিবেদন না করিয়া এবং আমার নিকট না পাঠাইয়া আহার করেন না"। স্বামীজীর আদেশে উপস্থিত সকলকেই ঐ সকল দ্রব্যাদি খাওয়ান হইল। স্বামীজীর ভক্তসেবক ৺রামচরণ তেওয়ারীজীর মনে ক্ষোভ হইল যে পাঁচ ভূতে ভাল জিনিস খাইয়া গেল, স্বামীজীর খাওয়া হইল না। স্বামীজী দিবা বেলা দশটার সময় একবার মাত্র আহার করেন। তেওয়ারীজি সরদার কিয়দংশ বস্ত্রের মধ্যে লুকাইয়া লইয়া চলিয়া যাইতেছিলেন। স্বামীজী বলিলেন "কেঁয়ো রামচরণ পরমহংসকা ভাণ্ডারা বনাতা হ্যায়"। তেওয়ারীজী অপ্রতিভ হইলে, স্বামীজী মধুর স্বরে বলিলেন "তুমি মনে করিতেছ, আমার খাওয়া হয় নাই, কিন্তু আমি এই সকল অল্প বয়স্ক লোকের জিহ্বা দ্বারা সম্পূর্ণ আস্বাদ গ্রহণ করিয়াছি। সরদা না খাইয়া

সরদার যে আস্বাদ পাইয়াছি, খাইলে এ বৃদ্ধের জিহ্বাতে সরদা তেমন মধুর লাগিত না।" তৎপরে পুনরায় সরদা কাটিয়া সকলকে দেওয়া হইল।

জনৈক ভক্ত স্বামীজীর নাম করিয়া টাকা লইতেন। স্বামীজীর সন্ন্যাসী শিষ্য ঐ কথা স্বামীজীকে জানাইলে তিনি হাঁসিয়া বলিলেন "আমি কি পুলিসের গোয়েন্দা? কে কি করে তাহার সহিত আমার সম্বন্ধ কি? ঠাকুর মন্দিরে কেহ যশ দাও, কেহ পুত্র দাও, কেহ ভক্তি দাও, কেহ মুক্তি দাও বলিয়া প্রার্থনা করে, আর পাণ্ডা যায় পয়সা কুড়াইতে। যদি ঐ ব্যক্তি মুক্তিকামী না হইয়া ধনকামী হয়, বাঞ্ছাকল্পতরু উহাকে ধনই দিতে পারেন। কথিত আছে ঐ ব্যক্তির জিহ্বায় ঘা (cancer) হইয়া মৃত্যু হইয়াছে।

আমার পূজ্যপাদ পিতৃদেবের দেহান্তের পূর্ব্বে আমার অগ্রজ-পত্নীর এবং এক বৎসর পরে অগ্রজের দেহান্ত হইল। আমি স্বামীজীর নিকট আসিলে তিনি বলিলেন "তোমার আর সেই নিশ্চিন্ত সদানন্দভাব নাই। মাথার উপরে দুইটা ছাদ উড়িয়া গিয়াছে। কর্ত্তব্য পালন জন্য মনকে দৃঢ় কর। ভাইপোদের ছেলের মত দেখিতেছ ত?" আমি বলিলাম "হাঁ"। স্বামীজী বলিলেন "কোন ভুল করিতেছ না? উহাদের মা বাপ নাই বলিয়া শাসনে ত্রুটী হইতেছে না? দোষের জন্য নিজের ছেলেকে যেরূপ তাড়না কর, উহাদিগকেও সেইভাবে তাড়না করিতেছ ত?" আমি বলিলাম "ঠিক সেইরূপ পারি না, কারণ উহারা পিতৃমাতৃ-হীন।" স্বামীজী বলিলেন "তবে কি খুড়াই থাকিয়া যাইবে, বাপ্ মার স্থান লইবে না? ছেলে যে খারাপ হইয়া যাইবে!" আমি স্বামীজীর উপদেশ শিরোধার্য্য করিয়া ভাইপোদিগকে প্রতিপালিত

করিতে লাগিলাম এবং হাতে হাতে ফলও পাইলাম; আমার দুইটি ভ্রাতষ্পুত্র এম-এ (M. A.) পাশ করিল।

—তেওয়ারী একজন পুলিস কর্ম্মচারী ছিলেন। তিনি পাঁচ সাত দিন স্বামীজীর নিকট যাতায়াত করিবার পর স্বামীজীকে বলিলেন 'সন্ন্যাসী হইব'। স্বামীজী বলিলেন "আগুনের কাছে থাকিলে গা তাতে, ন্যাংটার কাছে থাকিলে কাপড় ফেলে দিতে ইচ্ছা করে। বাটীতে যাও, সেখানে সাত দিন বাসের পর যদি সন্ন্যাসী হইবার ইচ্ছা প্রবল থাকে, তাহা হইলে পত্র দিও।" সাতদিন পরে তেওয়ারীজী লিখিলেন "সন্ন্যাসী হইবার ইচ্ছা আর নাই"। পরে স্বামীজীর নিকট উপদেশ লইতে আসিলে, স্বামীজী কহিলেন "ধর্ম্মপথে থাকিবে; সর্ব্বদা স্মরণ রাখিবে, যাহারা নিজে হাতে করে তুলিয়া লয়, ভগবান যত্ন করিয়া তাহাদিগকে কিছু দেন না। তেওয়ারীজী স্বয়ং ন্যায়পথে চলিলেও বুঝিতে পারিলেন, কিরূপ কার্য্যের প্রতি স্বামীজী লক্ষ করিতেছেন। তিনি তদবধি অধিকতর নিখুঁতভাবে রিপোর্ট লিখিতে লাগিলেন এবং তাহার পর হইতেই অসাধারণ ন্যায়পরায়ণ পুলিস কর্ম্মচারী বলিয়া তাঁহার খ্যাতি হইল এবং ক্রমশঃ ডিস্ট্রীক্ট্ সুপারিন্টেনডেণ্ট পদ প্রাপ্ত হইলেন।

অসি }
কাশীধাম }

M. D. M.
13. 10. 21.

৫নং পত্র।

GAYA,
*14. 5. 00.*

My dear Suren,

I was very glad to hear from you after such a length of time. I am glad that you remember me. Yes I did tell you that I heard from Pal Mahasay about the event you speak of. I also fully believe Pal Mahasay's story. He is himself a religious man. He had no motive in telling such stories about Swamiji's extraordinary powers. I have no objection to your mentioning all these things in your book. Pal Mahasay is I believe residing at Benares. Kindly write to him and he will give you particulars of the story.

Trusting all well,

Yours affly
Tej Chandra Mukherji.
( সেশন জজ্ )।

৬নং পত্র।

*5th February, 1895.*

Dear Sir,

I have a special pleasure in sending you the photoes of the Emperor Wilhelm I, the founder of

the German Empire and of his grandson, our present Emperor.

I wish you health and long life.

Your most obedient servant
(ges.) Gruf Konigsmark.

To Swami
Bhaskaranand.

## ৭নং পত্র।

CLAPHAM COMMON
LONDON.

I had much pleasure in sending you a copy of my "Picturesque India" a fortnight ago, and I hope to hear that it has duly reached you.

To Swamiji Bhaskaranand. W. CAINE.

## ৮নং পত্র।

Dear Sir,

I beg to present to you a pair of tiger's somtoks. They belonged to a tiger which I shot myself.

I hope to come and see you someday soon.

Yours
W. H. Cobb.
(District Magistrate,
Benares).

16—1—96.

To Swami Bhaskaranand.

৯নং পত্র ।

VIGILANTA ET VIRTUE.

NAINI TAL.
*7th August (1904).*

চিফ্ সেক্রেটারী মিঃ পোর্টারের পত্র ।—

Dear Sir,

Your letter of the 20th July reached me when I was on tour. I regret the delay in answering it, but I was very busy.

I paid many visits to the late Swami Bhaskaranand when I was in Benares, and like all others who had the pleasure of knowing him, respected and admired him.

As a scholar his reputation I believe stood high, but my knowledge of Sanskrit is too slight for me to offer an opinion regarding his attainments. What attracted me chiefly to him was the sweetness and nobleness of his character.

He died, as you know, of cholera. After the first attack he rallied and he sent me a message to say that he was better. I had strong hopes that he would recover but the next I heard was that he had passed away.

In Swami Bhaskaranand Benares lost a Holy man whom it could ill spare.

Yours Truly
L. Porter
(Chief Secretary.)
U. P. of Agra & Oudh.

To Babu Surendra Nath
Mukerjee. Calcutta.

## ১০নং পত্র।

কলিকাতা,
২২ নং রাধানাথ মল্লিকের লেন।
তাং ৯ই আশ্বিন, ১৩১১ সাল।

মহাশয়!

আপনার পত্র পাইলাম। পূজনীয় স্বামীজী সম্বন্ধে আমি কয়েকটি কথা লিখিয়া পাঠাইতেছি।

প্রথম। তাঁহার যে অন্তর্যামীর ন্যায় শক্তি ছিল তাহা লেখা বাহুল্য; কারণ যাঁহারা তাঁহার নিকট সদাসর্ব্বদা যাতায়াত করিতেন, তাঁহারা তাঁহার এই শক্তির বিশেষ পরিচয় পাইতেন। আমার পত্নীবিয়োগান্তে তাঁহার নিকট গমন করিলে তিনি বলিলেন, "মিথ্যা কেন হো হো করিয়া বেড়াইতেছ; স্থির হইয়া বসিয়া দেখ তোমার সংসারের এখনও অনেক বাকী।" বলা বাহুল্য পত্নীবিয়োগের কথা তাঁহাকে আমি না বলিলেও তিনি আমাকে দেখিয়াই প্রথম ঐ কয়েকটি কথা বলিলেন। তাঁহার আদেশানুযায়ী আমি প্রায় একঘণ্টা বসিয়া আছি, এমন সময় পুত্রকোলে একটি স্ত্রীমূর্ত্তি বা ছায়ামূর্ত্তি আমার অন্তরে হঠাৎ আবির্ভূত হইল। ছায়ামূর্ত্তি-দর্শনান্তে, তিনি বলিলেন "দেখ তোমার এখনও সংসারের অনেক বাকী; দেশে গিয়াই বিবাহ করিবে, নতুবা আমার কাছে আর আসিও না।" বলা বাহুল্য দেশে আসিয়া যাঁহার সহিত আমার বিবাহ হইল ও পরে যে পুত্র লাভ করিলাম, তাহারা আর কেহ নহে, আনন্দবাগ উদ্যানে স্বামীজীর সম্মুখে দৃষ্ট সেই দুই ছায়ামূর্ত্তি।

দ্বিতীয়। বিবাহ হইল কিন্তু বিবাহের তৃতীয় দিবসেই আমি

বিসূচিকাক্রান্ত হইলাম এবং এরূপ অবস্থা হইল যে ডাক্তার যবাব দিলেন এবং আমার হস্তপদ নীল হইয়া গেল। ইহা দেখিয়া আমার মাতাঠাকুরাণী তাঁহাকে তার পাঠাইলেন "আপনারই আদেশে আমি পুত্রের বিবাহ দিয়াছি কিন্তু এক্ষণে আমার পুত্রের মুমূর্ষু অবস্থা; যাহাতে রক্ষা হয় করুন।" তিনি উত্তর পাঠাইলেন "ভয় নাই; তোমার পুত্র কখনই মৃত্যুমুখে পতিত হইবে না; ব্যস্ত হইও না।" স্বামীজীর উত্তর আসিবার পূর্ব্বে, দ্বাদশ ঘণ্টা কাল আমার নাড়ী ছিল না; খাট ইত্যাদির সমস্ত আয়োজন হইয়াছিল, বাহ্যজ্ঞান কিছুই ছিল না, এখন অনুভব হয় যে অন্তরে কি যেন কোন্ শান্তিময় স্থানে গিয়া রহিয়াছিলাম; স্বামীজীর উত্তর পাইবার পরই দ্বাদশ ঘণ্টা পরে আমার নাড়ী-সঞ্চার হইল।

তৃতীয়। জনৈক রাজা কর্ত্তৃক তিনটি বেশ্যা দ্বারা, স্বামীজীর চরিত্র-পরীক্ষা সম্বন্ধে যে ঘটনার কথা আপনি লিখিয়াছেন তাহা আমিও শুনিয়াছি।

চতুর্থ। আসন্ন মৃত্যু হইতে রক্ষা পাইতে দেখিয়া আমার ভগ্নীপতি, কলিকাতা পাথুরিয়াঘাটার বিখ্যাত জমিদার স্বর্গীয় রায় রমানাথ ঘোষ বাহাদুর ও তাঁহার মাতা স্বামীজীর নিকট গমন করিলেন। রমানাথ বাবুর পুত্রের কোষ্ঠী প্রস্তুত হইলে জানা যায় যে পুত্রটির ষোল বৎসর বয়সে একটা ফাঁড়া আছে; ঐ ফাঁড়া হইতে পুত্রটির রক্ষা পাইবার কথা নহে। রমানাথ বাবুর মাতার ঐকান্তিক ইচ্ছা যে বালকের বিবাহ দেন কিন্তু রমানাথ বাবু বিবাহ দিতে নিতান্ত অনিচ্ছুক। শেষে তাঁহারা স্থির করেন স্বামীজীর আদেশ মত কার্য্য করিবেন। স্বামীজীর মত জিজ্ঞাসা করা হইলে স্বামীজী বলিলেন "তোমরা পুত্রের বিবাহ দাও"।

স্বামীজীর আদেশ পাইয়া, রমানাথ বাবু ও তাঁহার মাতা চলিয়া যাইলে, একটি জ্যোতিষী যিনি তথায় ঐ সময়ে উপস্থিত ছিলেন, তিনি স্বামীজীকে বলিলেন "প্রভো! পুত্রটির বিষম ফাঁড়া আছে, জ্যোতিষ বাক্যও ত আপনার (ঋষি) বাক্য, আপনি জানিয়া শুনিয়া কি করিয়া বিবাহ দিতে আদেশ করিলেন?" তদুত্তরে স্বামীজী বলিলেন "জানি পুত্রের মৃত্যু হইবেই, কিন্তু সেই কন্যাটি, যাহার পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মানুসারে ইহজীবনে বৈধব্যদশাভোগ নির্দ্দিষ্ট হইয়াছে ও যাহার কর্ম্মের সহিত ঐ বালকের কর্ম্ম এক সুরে বাঁধা, তাহাকে বিধবা হইতেই হইবে; তবে আমি যতদিন জীবিত থাকিব, পুত্রটিকে ততদিন মরিতে দিব না, ইহা নিশ্চয় জানিও।"

জ্যোতিষী স্বামীজীর কথা মানিয়া লইলেন। এদিকে স্বামীজীর কলেরা হইল, রমানাথ বাবুর পুত্র গণেশও ঘোড়া হইতে পড়িয়া গেল, কিন্তু যে কয়দিন স্বামীজী জীবিত রহিলেন, গণেশ অজ্ঞানাবস্থায় পড়িয়া রহিল; স্বামীজী রাত্রি বার ঘটিকার সময় দেহত্যাগ করিলেন, গণেশও ঠিক ঐ সময়ে আমাদিগকে পরিত্যাগ করিয়া চলিয়া গেল।"

শ্রীযুক্ত বাবু সুরেন্দ্র নাথ মুখোপাধ্যায়।

ভবদীয়
শ্রীক্ষেত্রচন্দ্র বসু মল্লিক

(কলিকাতা ইউনিভারসিটির সম্মুখস্থ পুষ্করিণীর দক্ষিণ পূর্ব্ব কোণে এই বিখ্যাত লক্ষপতি জমিদার ক্ষেত্র বাবুর বড় বড় থামযুক্তবাটী—গ্রন্থকার)

বাহুল্য বিবেচনায় আমরা ১০ ও ১১নং পত্র দুই খানির অংশমাত্র প্রকাশিত করিলাম।

## ১১নং পত্র।

THE PRASAD—প্রাসাদ।
*January 17, 05.*

সত্যং বলং কেবলং।

Dear Sir,

In compliance with your request I send you the following few lines, though I have told you that except to make mention of the visits I had the pleasure of paying Swami Bhaskaranand, I have nothing particular about him to say that would interest the general reader.

I paid, I think, three or four visits in all, to the late Swami Bhaskarananda, when I was in Benares, each time for a short change. What impressed me most at first sight was his absolute renunciation of even the ordinary comforts of life, markedly evidenced by the fact of his having not even a bit of cloth around his loins, and his supreme indifference to the change of the weather. * *

During my first visit I remember one instance however which I will mention here.* I happened to mention to the Swami that I would be returning to Calcutta, the next day, to which he instantly observed that I was destined again, and at no distant date, to come back to the Holy City. Though

at the time I had no intention of paying another visit to Benares, still what the Swami had predicted did actually come to pass, for at the end of the same year I had occasion to come again to Benares. I can speak of no miracles wrought by the Swami or of any extraordinary occult powers that I have heard some people say he possessed. He had the reputation of being a profound Vedic scholar. * *

Yours faithfully
Jotindro Mohun Tagore.
( মহারাজা, স্যার, কে সি আই ই )

To
Babu Surendra Nath Mukerjee.

## ১২নং পত্র।

MUTTRA CANTONMENT.
5. 8. 05.

My Dear Surendra Babu,

Please excuse delay. Here are my notes about His Holiness the Swamiji. You may publish them if you choose.

The venerable Swami Bhaskaranand was a person of great eminence. By his austere practices, he had subdued passions and had evolved a spirituality of a very high degree. The Swami who was highly intellectual and deeply versed in Vedant Philosophy, was as simple as a child. Like a child he could not tell a lie. He was always happy and affable to

those who came to see him. Pride, anger, hatred, lust and love of money were conspicuous by their total absence in him. He never touched money in any shape. For years he had left off wearing clothes and lived naked day and night in all the seasons and at all times. Males, females and children of different creeds and colours, Europeans, Moslems, Rajas, Maharajas, Nawabs, used to visit him by thousands.

There are many stories of miracles and prophecies of the Swamiji which are recorded and published by his disciples. A few facts, which came under my notice, I note down without gloss.

Once I was sitting by His Holiness when a poor Brahmin came to pay his respects. This man had no son and used to come very often, so that by the blessing of Swamiji he might get a son. On one occasion, when, he came and renewed his prayer to Swamiji, the Swami told him that he would have a son, if he would act up to his instructions. He ordered him to go direct to his wife and to have sexual intercourse with her. The man faithfully obeyed the orders and the result was that the much—desired son was born in due course of time.

My younger son Laksmi Narayan had a high fever in 1893, with contraction of the muscles of the right thigh and leg with the result that the leg could not be worked. Almost all the doctors were consulted without any success. During those days I used to pay my respects to the Swami every

Sunday and as usual I went to His Holiness on a Sunday, when the boy was in bed for more than three weeks. The Swamiji knew that the boy was ill. He asked me kindly how the boy was, and considering that my visit might not be attributed to the illness of my son, I told him that the boy was better. A gentleman who had accompanied me told the Swamiji that the boy was getting worse. The Swamiji expressed a desire to see the boy and came to my residence. He passed his hand over the body of the boy and went away. The fever left the boy on the 2nd day and his leg became as good as ever.

The Swamiji was attacked with cholera in July 1899, and while he was lying on his death-bed, the well-known Homæopath of Benares, Dr. Issur Chandra Chowdhuri, came to pay his respects to him. With him he brought his son, a boy aged about 19 years. As doctors do not advise people to go to a person suffering from cholera, owing to the fear of infection, I asked Dr. Chowdhuri how it was that he brought his son to the room of a cholera patient. The Doctor told me that as the boy owed his life to the Swami, he could not deny the boy the honour of his having a last glimpse at the Holy face of his Saviour. He informed me that the boy in his infancy once became seriously ill, that notwithstanding the best medical advice, the child became worse and worse day after day, till every hope of his recovery was given up. In his last

stage he was taken to the Swamiji who kindly gave him one of the fruits, taken at random from those lying before him at the time, to eat. From the very moment, the child began to improve and in a few days, he was as healthy as ever.

In 1894 my second sister was attacked with cholera. The disease made a rapid progress and in a few hours, her condition became hopeless. The eyes sank down, the nails became blue. There was profuse perspiration all over the body which became as cold as ice. The Swamiji on being informed sent a rose with instruction that the patient should smell the flower. The instruction was carried out and the state of collapse passed away, though the recovery took about 3 weeks.

Once a young man, who was occupying a certain house at Benares,—which had passed away in satisfaction of debt due from the ancestors of the young man to Chowdhuri Mahadeo Prasad of Allahabad, a devout disciple of the Swamiji—wanted to deprive the Chowdhuri of the ownership of the house. The Chowdhuri in order to assert his lawful right over the house, brought a civil suit to recover possession of the house. The young man, cunning as he was, knowing that Swamiji would not like to be dragged to a court, cited him as his witness. The Chowdhuri, as was expected by the young man, abhorring the idea of being the means of dragging Swamiji to a court, withdrew his claim and thus lost a property worth several thousand rupees. But look on the

result. The young man and all the male members of his family died within a short time after this and, the three widows who were left behind appealed to the Chowdhuri to take back the house. The Chowdhuri notwithstanding made a suitable allowance for their stay and maintenance.

Yours sincerely
Maharaj Narayan Sheopuri.
(1st Grade Deputy Magistrate.)
(Formerly of Benares.)

১৩নং পত্র।

34, THEATRE ROAD
CALCUTTA.
*The 2nd Dec. 1910.*

DEAR SIR,

I got your kind letter in which you asked me to write anything I know about Swamiji Bhaskaranand. The following would be my reply.

I saw Swami Bhaskaranand at Benares twice. On the first occasion I placed Rs 5 at his feet and prostrated myself before him. He glanced at it, and without accepting it said—"I am a Rajah. What shall I do with your money ?" I took back the money saying that he was more than a Raja or a Maharaja, as their heads were always at his feet. He graciously told me to come the next day at 10 A.M., when he would give me some religious instructions.

Next morning I took with me some fruits—bedanas, apples, and oranges. He looked at me serenely and said,—"You are a clever young man. I refused your money and now you bring some fruits which I cannot but accept. He took them and gave me instructions. His childlike simplicity struck me, and I thought within myself "Here I have got a true man."

I asked "How can I attain the knowledge of God ?" He answered "Want him day after day, night after night and He will reveal Himself to you." I enquired whether I could attain the knowledge of God by Yoga. "You may," said he, "but Yoga will give you supernatural powers and if you are content with that, you can not see God." * *

He was kind to give me several other instructions and I came back thoroughly pleased and much benefited.

Yours truly,
Pratap Chandra Majumder. ( M. D. )

( কলিকাতার সর্ব্বজনবিদিত হোমিওপ্যাথিক ডাক্তার )

১৪নং পত্র।

বেলঘরিয়া
২২শে জানুয়ারী
১৯২২ সাল।

প্রিয় সুরেন্দ্র বাবু :—

স্যার উইলিয়াম লকহার্ট, ভারতের সর্ব্বপ্রধান সেনাপতি (Commander-in-chief) যে দিন স্বামীজীকে দর্শন করিতে

আসেন, সেই দিন সেই সময়ে আমি আনন্দবাগে উপস্থিত ছিলাম।

স্বামীজীর নিকট লকহার্ট সাহেব, আফ্রীদিগণকে কিরূপে পরাজিত করিয়াছিলেন, বর্ণনা করিতে লাগিলেন; আমরাও সকলে শ্রবণ করিতে লাগিলাম। গল্প করিতে করিতে যে সময়ে সহসা সাহেবের মনে অহঙ্কার আসিয়া উপস্থিত হইল, ঠিক সেই সময়ে, স্বামীজী নিকটে একটি পেন্‌সিল পড়িয়া রহিয়াছে দেখিতে পাইয়া ঐ পেন্‌সিলটি তুলিয়া আনিবার জন্য লকহার্ট সাহেবকে বলিলেন। কিন্তু কি আশ্চর্য্য! লকহার্ট সাহেব সহস্র চেষ্টা করিয়াও পেন্‌সিলটী তুলিতে পারিলেন না। তখন স্বামীজী বলিলেন "তুমি যে যুদ্ধে জয়লাভ করিয়াছ এইরূপ ভাবিও না। জয় পরাজয়ের কর্ত্তা কেবল একজন আছেন। আমি যেরূপে তোমার শক্তি হরণ করিয়াছি, তিনিও ঐ ভাবে তোমার বুদ্ধি হরণ করিতে পারিতেন; তাহা হইলে যে কৌশল অবলম্বন করিয়া তুমি আফ্রীদিগণকে পরাজিত করিয়াছ, ঐ প্রকার বুদ্ধি তোমার মনে যুদ্ধজয়কালে কখনই উপস্থিত হইত না। ঈশ্বরের উপর সমস্ত নির্ভর করিবে।"

লকহার্ট সাহেবকে স্বামীজী ভালবাসিতেন। তিনি সস্ত্রীক স্বামীজীর নিকট মধ্যে মধ্যে আসিতেন। ইতি

শ্রীশৈলেন্দ্র নাথ মুখোপাধ্যায়

বেলঘরিয়া—২২।১।২২।

## ১৫নং পত্র।

ফটো গ্যালারী
বেনারস
১৪ই অক্টোবর
১৯২১ সাল।

প্রিয় সুরেন্দ্র বাবু:—

আমি পূজ্যপাদ স্বামীজী সম্বন্ধে দুই একটি ঘটনা নিম্নে লিখিলাম।

স্বামীজী আমাকে বলিয়াছিলেন "তুমি কাশীতেই ফটোর দোকান লইয়া থাক; অন্য কোথায় যাইবার আবশ্যক নাই। তুমি এই স্থান হইতে প্রতিপালিত হইবে।" আমি তাঁহার বাক্য শিরোধার্য্য করিয়া এই খানেই চব্বিশবৎসর কাল আছি এবং তাঁহারই আশীর্ব্বাদে জীবনযাত্রা নির্ব্বাহ করিতেছি। একটি ঘটনা লিখিতেছি। কাশ্মীরের মহারাজ একবার শ্রীমৎ বিশুদ্ধানন্দ স্বামীজীর কুটীরে আগমন করিলেন। আমি সন্ধান পাইয়া ছবি তুলিব বলিয়া তথায় প্রাতঃকালে উপস্থিত হইলাম। সেখানে আমাকে ছবি তুলিবার অনুমতি দেওয়া হইল না দেখিয়া প্রায় দশ ঘটিকা আন্দাজ সময়ে গৃহে ফিরিয়া আসিলাম। অতি অল্পক্ষণ পরেই, স্বামীজী আমাকে ডাকাইয়া পাঠাইলেন। সেখানে উপস্থিত হইলে তিনি বলিলেন "ছবি তুলিতে তুমি বিশুদ্ধানন্দজীর আশ্রমে গমন করিয়াছিলে, ছবি তুলিতে পাও নাই। তুমি এই-খানে থাক আমি ছবি তোলাইয়া দিতেছি।" তাহার পর কাশ্মীরের মহারাজের ভ্রাতা কাশ্মীরের সর্ব্বপ্রধান সেনাপতি ( Commander-in-chief ) রাজা রাম সিংহ কে সি বি

আসিলে ছবি তোলা হইল। কিন্তু কাশ্মীরের মহারাজ সন্ধ্যার সময় স্বামীজীর দর্শনার্থ আসিলেন বলিয়া, তাঁহার ছবি তুলিতে পারিলাম না। সর্ব্বাপেক্ষা আশ্চর্য্যের বিষয় এই যে, আমি বিশুদ্ধানন্দ স্বামীজীর আশ্রমে ছবি তুলিতে পারি নাই, একথা কাহাকেও বলি নাই; যে সময়ে বিশুদ্ধানন্দজী আমাকে অনুমতি দিলেন না সে সময়ে তথায় আর কেহ ছিলেন না; অতি অল্প সময়ের মধ্যে ঐ কথা লোকমুখে স্বামীজীর নিকট পহুছিবারও কোন উপায় ছিল না। সুতরাং স্বামীজীর ঐ অলৌকিক ক্ষমতা প্রত্যক্ষ করিয়া আমি মুগ্ধ হইয়াছিলাম। বিশুদ্ধানন্দজীর সঙ্গে ছবি তুলিতে পারিলে আমার কিছু অর্থলাভ হইত; তাহা না হওয়ায় রাজা রাম সিংহের সহিত ছবি তোলাইয়া দিয়া ভাস্করানন্দ স্বামীজী মহারাজ আমাকে বেস্ কিছু অর্থ পাওয়াইয়া দিলেন।

আমার উপর তাঁহার অনুগ্রহের আর একটি ঘটনার কথা লিখিতেছি। রাজা রাম সিংহের দীক্ষাগ্রহণের পর স্বামীজীর জন্য বিবিধ প্রকার আহার্য্য দ্রব্য প্রস্তুত করাইয়া যখন রাজা রাম সিংহ স্বামীজীকে আহার করিতে অনুরোধ করিতে লাগিলেন, তখন স্বামীজী তাঁহাকে বলিলেন "তুমি আমার শিষ্য, আর এই ব্যক্তি আমার ভক্ত; অগ্রে ইহাকে খাইতে দাও তবে আমি খাইব।" আমার ইচ্ছা না থাকিলেও স্বামীজীর আজ্ঞানুসারে আমাকেই সর্ব্বাগ্রে খাইতে হইল।

স্বামীজী একদিন বলিলেন "তোমাদের দেশের চাপড়াঘণ্ট (একপ্রকার তরকারী; কাঁচা কলা, মূলা, থোড় ইত্যাদি দ্বারা প্রস্তুত) আমাকে একদিন খাওয়াও।" আমি বলিলাম "প্রত্যহ আপনার জন্য অনেক ভক্ত, রাজা মহারাজ মহারাণীগণ আহার প্রেরণ করেন। আপনি সমস্ত দিবা রাত্রিতে একবার মাত্র

আহার করেন; সর্ব্বপ্রথমে যে আহার আসে আপনি তাহাই খান। চাপড়ী প্রস্তুত করিয়া আনিয়া আপনাকে দিবার পূর্ব্বে আপনি অন্য ব্যক্তি কর্ত্তৃক আনীত আহার ভোজন করিবেন, আমি কি করিয়া আপনাকে চাপড়ী খাওয়াইব বুঝিতে পারিতেছি না।” তদুত্তরে স্বামীজী বলিলেন, “না, তুমি লইয়া আসিবে আমি নিশ্চয় খাইব।”

আমি যে দিবস চাপড়ী প্রস্তুত করাইয়া লইয়া স্বামীজীর নিকট উপস্থিত হইলাম, দেখিলাম বেলা হইয়া যাইলেও, তখন পর্য্যন্ত কাহারও খাবার আসে নাই; অথচ প্রত্যহ প্রত্যূষ হইতেই আনন্দবাগে খাবার আসিতে থাকে। আমি যাই চাপড়ী লইয়া উপস্থিত হইলাম, তাহার পরেই দলে দলে চারিদিক হইতে খাবার আসিতে লাগিল, বোধ হইল কে যেন চতুর্দ্দিক হইতে খাবার আসা এতক্ষণ পর্য্যন্ত বন্ধ করিয়া দিয়াছিলেন। স্বামীজী সে দিন আমার চাপড়ী আহার করিলেন। আমি,—তাঁহার—আমার প্রতি এত দয়া দেখিয়া নির্ব্বাক হইয়া রহিলাম। সর্ব্বাপেক্ষা আশ্চর্য্যের বিষয় এই যে, আমি যে ঐ দিন তাঁহার জন্য চাপড়ী প্রস্তুত করিয়া লইয়া যাইব, তাহা পূর্ব্বে তাঁহাকে স্বয়ং বলি নাই বা কাহারও দ্বারা বলিয়া পাঠাই নাই। ইতি

আপনার

শ্রীরমেশচন্দ্র মজুমদার।

[ রমেশ বাবুর এই পত্রখানি বিশেষ মূল্যবান। রমেশ বাবু স্বয়ং এক জন ফ্রি মেসন (Free Mason) ]—গ্রন্থকার।

## ভাস্করানন্দচরিতামৃত সম্বন্ধে সংবাদপত্রের ও সেইসময়ের দেশবিখ্যাত মণীষিগণের অভিমত। (সঙ্ক্ষিপ্ত)

ভাস্করানন্দস্বামী বিশ্বপ্রসিদ্ধ যোগী পুরুষ ছিলেন। এক সময়ে পৃথিবীর এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত সর্ব্বত্রই এই ভাস্করানন্দ স্বামীর কথা আলোচিত হইত; পৃথিবীর দিগদিগন্ত হইতে ইঁহাকে দেখিবার জন্য লক্ষ লক্ষ লোকের সমাগম হইত। কত কোটিপতিও কাঙ্গালের ন্যায় তাঁহার পদপ্রান্তে দাঁড়াইয়া বিন্দু কৃপার প্রার্থনা করিতেন। সাধুদর্শনে যেমন পুণ্য, সাধুগুণ কাহিণী শ্রবণেও তেমনি অশেষ পুণ্যের সঞ্চার হইয়া থাকে। এ গ্রন্থ প্রত্যেকেরই অবশ্য পাঠ্য। ডেপুটী ম্যাজিষ্ট্রেট মুকুন্দদেব মহাশয় গ্রন্থকারকে কয়েকটি অপূর্ব্ব সত্য কথা লিখিয়াছিলেন। তাঁহার লিখিত কয়েকটি কথা পড়িতে পড়িতে প্রাণ আনন্দে আপ্লুত হইয়া উঠে। গ্রন্থকার—মুখোপাধ্যায় মহাশয় এই গ্রন্থ সঙ্কলনে যেমন ভক্তিভাবের পূর্ণ পরিচয় দিয়াছেন, আখ্যান সংগ্রহেও তাঁহার ততোধিক নৈপুণ্য। দেবদেবীর চিত্রপটের ন্যায় এই গ্রন্থ গৃহে গৃহে রক্ষিত হউক, গৃহ পবিত্র হইবে।

( ৭ই মাঘ ১৩১২ সালের বঙ্গবাসীতে দুই স্তম্ভপূর্ণ সমালোচনা হইতে সঙ্ক্ষিপ্ত )

গ্রন্থকার তাঁহার মত পরিপোষণ জন্য যে সকল ফুটনোট দিয়াছেন, তাহাতে অনেক জ্ঞাতব্য বিষয় আছে। আজ কাল এই কঠোর জীবন সংগ্রামের নাস্তিকতার মধ্যে বাঙ্গালা পাঠককে এই সঞ্জীবনী ধর্ম্মময় জীবনী উপহার দিয়া সুরেন্দ্র বাবু বাস্তবিক আমাদের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

যেমন ভাব, তেমন প্রাঞ্জল, সারগর্ভ ভাষা। এরূপ মণিকাঞ্চন

সংযোগ অল্প গ্রন্থকারের ভাগ্যেই ঘটিয়া থাকে। সুরেন্দ্র বাবু স্বামীজীর প্রিয় শিষ্য সন্দেহ নাই। এমন জ্ঞান ও ভক্তির অধিকারী হওয়া তাঁহার আশীর্ব্বাদেই সম্ভব।

গ্রন্থকার তাঁহার উল্লিখিত বিষয় সমর্থন করিতে কতিপয় পদস্থ ব্যক্তির যে সকল ইংরেজী চিঠি পরিশিষ্টে দিয়াছেন, সেগুলিও অতি শিক্ষাপ্রদ ও সুপাঠ্য।

গ্রন্থের বিষয়ভাগ, ধর্ম্মালোচন ও সর্ব্বোপরি সত্যানুরোধে প্রত্যেক বিষয়েরই প্রমাণ প্রয়োগ প্রশংসনীয়।

পরিশেষে, আমরা পাঠকগণকে সুরেন্দ্রবাবুর ভাষায় একটু নমুনা দিয়া এই পুণ্যগ্রন্থের আলোচনা শেষ করিব। "স্বভাবের লীলাভূমি···সাধুজনমনোমোহন এই নৈমিষারণ্যকে···প্রবাহিত হইতেছে। ৫২ পৃষ্ঠা—চারুমিহির, ময়মনসিংহ, ৮ই ফাল্গুন, ১৩১২।

গ্রন্থকার সেই মহাপুরুষের অমূল্য জীবনকে প্রাঞ্জল অথচ ওজস্বিনী ভাষার মনোরম পরিচ্ছদে ভূষিত করিয়া সাধারণে উপস্থিত করিয়াছেন দেখিয়া আমরা তাঁহাকে আন্তরিক কৃতজ্ঞতা জানাইতেছি। পাঠক মাত্রকেই আমরা এই গ্রন্থ পাঠ করিতে অনুরোধ করি। জ্যোতিঃ, চট্টগ্রাম, ১২ই মাঘ, ১৩১২ সাল।

সুরেন্দ্রবাবু বঙ্গভাষা ভাণ্ডারে আজ একটি অমূল্য রত্ন স্থাপন করিলেন। স্বামীজী পৃথিবীর সর্ব্ব সভ্যদেশে "সিদ্ধ মহাপুরুষ" রূপে স্বীকৃত, সম্মানিত ও পূজিত। হিন্দু, মুসলমান, খ্রীষ্টান প্রভৃতি সমস্ত সভ্য জাতি নির্ব্বিশেষে স্বামীজীর সহস্র সহস্র ভক্ত সেবক, স্তাবক। এ হেন মহাপুরুষ এই সেই দিনকার ইহ সর্ব্বস্ব ঊনবিংশ শতাব্দীতে অবনীর ক্রোড় অলঙ্কৃত করিয়া ভারত সন্তানত্বকে গৌরবান্বিত করিয়াছেন। ভাবিলে আমাদের মলিন মুখ স্মিত হয়, দলিত হৃদয় স্ফীত হয়। এহেন মানবশ্রেষ্ঠের মহামহিম

জীবনবৃত্ত আমাদিগের নিকট অমূল্য বলিয়াই বিবেচিত হইতেছে। যশোহর পত্রিকা, ১৭ই জানুয়ারী, ১৯০৬ ॥

সুরেন্দ্র বাবু দয়া করিয়া এই যতীন্দ্রজীবনচরিত সমালোচনার জন্য প্রেরণ করিয়াছেন। এমন অলৌকিক জীবনের ঘটনাবলী এপ্রকার শৃঙ্খলাবদ্ধভাবে বিন্যস্ত করিয়া সুরেন্দ্র বাবু সর্ব্বসাধারণের ধন্যবাদভাজন হইয়াছেন। পুস্তকের শেষভাগে স্বামীজীর উপদেশের কয়েকটিমাত্র উল্লেখ করা হইয়াছে—ইহাতে আমরা তৃপ্ত হইলাম না। স্বামীজীর এই জীবনচরিত সকলেরই ভক্তিপূর্ণ হৃদয়ে পাঠ করা করা কর্ত্তব্য। বসুমতী, ৫ই ফাল্গুন, ১৩১২ ॥

এই পরম পবিত্র গ্রন্থ পাঠ করিয়া বুঝিলাম উন্নত ভক্ত ভিন্ন এমন বিরাট মহাপুরুষের জীবনী লিপিবদ্ধ করা অন্যের সাধ্যায়ত্ত নহে। সুরেন্দ্র বাবু এই পুস্তক খানা লিখিয়া অনেক অধুনাতন শিক্ষিত অন্ধের চক্ষুরুন্মীলনে সমর্থ হইবেন। তিনি এই মহাত্মার জীবনের অমানুষিক ঘটনাবলীর চিত্র নয়ন পথে অঙ্কিত করিয়া ভারতীয় ঐতিহাসিক কীর্ত্তি বর্ত্তমানের বাস্তবিক সত্যে পরিণত করিয়াছেন। কিন্তু আমাদের কেবলই মনে হইতেছে পুস্তকখানি আরও বড় কেন হইল না—যত পাঠ করি ততই যেন আকাঙ্ক্ষা বাড়িয়া যায়। আমরা আশা করি পুস্তকখানি সকলেই পাঠ করিবেন। বরিশাল হিতৈষী ১লা জুলাই ১৯০৬ সাল।

খ্যাতনামা পদস্থ ও সুলেখকগণ এই গ্রন্থের অশেষ প্রশংসা লিপিবদ্ধ করিয়াছেন; অনেক প্রসিদ্ধ পত্রিকা সম্পাদক ইহার ভূয়সী প্রশংসা করিয়াছেন।

প্রতি অধ্যায়ের শিরোভাগের বিষয়গুলি গ্রন্থকার অশেষ শাস্ত্র সিন্ধু মন্থন করিয়া যথাবিহিত সপ্রমাণ করিতে ত্রুটি করেন নাই।

ইহাঁর ধৈর্য্য ও চিন্তাশীলতা বিশেষ প্রশংসনীয়। ঈদৃশ মহা-পুরুষের জীবন চরিত লেখক শত শত ধর্ম্ম-পিপাসুগণের ধন্যবাদ ও আশীর্ব্বাদ লাভ করিবেন সন্দেহ নাই। ফরিদপুর হিতৈষিণী ১৫ই বৈশাখ ১৩১৩ সাল।

এই পুস্তকখানি পাঠ করিয়া আমরা বড়ই আনন্দিত হইয়াছি। এইরূপ পুস্তকেই জাতীয় সাহিত্যের পুষ্টি হয়। দেশের কল্যাণ হয়। গ্রন্থকারের ভক্তির ও উদ্যমের নিদর্শন স্বরূপ এই পুস্তক পাঠেও সেই পরম সাধুর সঙ্গ বঙ্গবাসিগণ প্রাপ্ত হইতে থাকিবেন। পূজ্যপাদ ৺ ভূদেব মুখোপাধ্যায় রচিত যে সংস্কৃত শ্লোকটী স্বামীজীর আনন্দবাগে রক্ষিত মর্ম্মর প্রস্তর নির্ম্মিত মূর্ত্তির নিম্নে খোদিত আছে, উহা এই পুস্তকে উদ্ধৃত হইলে ভাল হইত। স্বামীজীর স্বহস্তে লিখিত পত্রের প্রতিলিপি দিতে পারিলে ভাল হয়। এডুকেশন গেজেট ৯ই চৈত্র ১৩১২ সাল।

পুস্তকখানি পাঠ করিলেই গ্রন্থকারের উদ্যোগ এবং আয়াসের সবিশেষ পরিচয় পাওয়া যায়। গ্রন্থকার শিষ্যের উপযুক্ত কার্য্য করিয়াছেন তদ্বিষয়ে সন্দেহ নাই। পুস্তকখানি উপাদেয়। উদ্বোধন ১৫ই মাঘ ১৩১২ সাল।

সাধু দর্শনে যেমন অক্ষয় পুণ্যের সঞ্চার হয়, সাধুজীবন-কাহিনী শ্রবণে ও পাঠে সেইরূপ প্রকৃত পুণ্য হইয়া থাকে। এই পুণ্যময় কাহিনী প্রকাশ করিয়া সুরেন্দ্র বাবু আমাদের বিশেষ ধন্যবাদার্হ হইয়াছেন।

এই সুলিখিত উপাদেয় পবিত্র গ্রন্থ গৃহপঞ্জিকার ন্যায় বঙ্গের প্রতিগৃহে বিরাজিত হইলে আমরা সুখী হইব। এরূপ সৎগ্রন্থের বহুল প্রচার একান্ত প্রার্থনীয়। প্রদীপ অগ্রহায়ণ ১৩১২ সাল।

ভূস্বর্গস্বরূপিনী বারাণসীতে ভগবদ্বিভূতিরূপে অবস্থান করিয়া স্বামীজী সুদীর্ঘকাল পবিত্র ধর্ম্মজ্যোতিঃ সঞ্চারিত করিয়াছিলেন এবং সহস্র সহস্র হিন্দু সন্তান তাঁহার পদারবিন্দ দর্শন করিয়া মানব জন্ম সার্থক করিয়াছিল। এহেন পুরুষ প্রবরের জীবন-চরিত হিন্দুমাত্রেরই আদরের সামগ্রী সন্দেহ নাই। গ্রন্থকার এই জীবনী লিপিবদ্ধ করিয়া হিন্দুসমাজের কল্যাণ সাধন করিয়াছেন। নিঃসঙ্কোচে বলিতে পারি ধর্ম্মপিপাসুমাত্রই এতৎপাঠে উপকৃত হইবেন। জীবনী লেখার ব্যাপার, ইংরেজীর অনুকরণে, এদেশে কিয়ৎকাল যাবৎ প্রচলিত হইয়াছে। তথাপি গ্রন্থকার যেরূপভাবে স্বামীজীর জীবনের ঘটনাবলীর আলোচনা করিয়াছেন তাহাতে যথেষ্ট যোগ্যতার পরিচয় পাওয়া যাইতেছে। গ্রন্থের ভাষা ও ভাব সকলই সুন্দর। স্বধর্ম্মনিষ্ঠ হিন্দু সন্তান মাত্রকেই আমরা এই গ্রন্থ পাঠ করিয়া দেখিতে অনুরোধ করি। ঢাকা প্রকাশ ১৫ই মাঘ ১৩১২।

এই পুস্তকে যে সকল শিক্ষাপ্রদ ঘটনা ও উপদেশ প্রভৃতির উল্লেখ আছে, তাহা উদ্ধৃত করিয়া দেখাইবার ইচ্ছা থাকিলেও স্থানাভাব বশতঃ পারিলাম না। আমরা আলোচ্য পুস্তকখানি আদ্যোপান্ত মনোযোগ সহকারে পাঠ করিতে অনুরোধ করি। পরোপকার ব্রত স্বামী ভাস্করানন্দের জীবনে বিশেষরূপে প্রস্ফুটিত হইয়াছিল এবং এই জন্যই গ্রন্থখানি পাঠ করিয়া আনন্দিত হইয়াছি ও গ্রন্থকর্ত্তা সুরেন্দ্র বাবুকে অন্তরের সহিত ধন্যবাদ প্রদান করিতেছি। সময় ৩০শে চৈত্র ১৩১২।

স্বামীজীর অনেক জীবন চরিত প্রকাশিত হইয়াছে কিন্তু এরূপ সুন্দর জীবন চরিত আর বোধ হয় প্রকাশিত হয় নাই। এই জীবন চরিত এদেশের গৌরব বিশেষ—কেননা স্বামী ভাস্করানন্দ

এ দেশের গৌরব। অবিশ্বাসী জগৎ এহেন জীবন চরিত পাঠে স্তম্ভিত হইয়া যাইবে। পুস্তকের বহুস্থান উদ্ধৃত করিতে ইচ্ছা হয়। এরূপ সুন্দর জীবনচরিত এদেশে বড় অধিক প্রকাশিত হয় নাই। ভাস্করানন্দের ন্যায় পুণ্যশ্লোক ঋষি প্রতিম ব্যক্তির জীবন চরিত যে ঘরে ঘরে পঠিত হইবে, সে সম্বন্ধে সন্দেহ নাই। গ্রন্থকারের পরিশ্রম সফল হউক। নব্যভারত। ফাল্গুন ১৩১২ সাল।

এই পুস্তক প্রকাশ করিয়া গ্রন্থকার নিজে ত ধন্য হইয়াছেন, বাঙ্গালী জাতিকেও ধন্য করিয়াছেন। আমরা গ্রন্থখানি আগাগোড়া অতি তৃপ্তির সহিত পাঠ করিয়াছি। পড়িতে পড়িতে ভাবে আত্মহারা হইয়াছি। বিশেষতঃ গ্রন্থকার সমস্ত বইখানির মধ্যে যেরূপ পাণ্ডিত্য ও গবেষণার পরিচয় দিয়াছেন, তাহাতে আমাদের নিশ্চিত বিশ্বাস বইখানি সাধারণের বিশেষ উপকারে আসিবে। সন্ধ্যা ২২শে জানুয়ারী ১৯০৭ সাল।

We have read witn great pleasure Babu Surendra Nath Mukherji's biography of Mahatma Jatindra Bhaskarananda. The language of the book is as simple and chaste as the thoughts are lofty. The more such biographies of holy men are written the better for the country—*Amrita Bazar Patrika*, Feb 27, 1906.

A mere cursory glance through the volume is enough to show that the author has taken great pains to collect the scattered materials and authentic information concerning his hero, and to present the facts in an interesting form to his readers. The author has judiciously inserted those occult powers

which he has been able to vouch for. We can not conclude without expressing our firm conviction that a perusal of the book will amply reward the reader, not only by reason of the wealth of teachings contained in it but also because it shows the way to attaining immortal bliss. Every Hindu ought to possess a copy of the book by publishing which the author has done a public service, deserving full recognition. *The Hindu Patriot*, Feb 10, 1906.

The life of Swami Bhaskarananda by Babu Surendra Nath Mukherji is a creditable production. There are many authenticated proofs of the Swami's wonderful powers; the Swami had a great reputation for sanctity and wonderful powers Surendra Babu gives a number of personal anecdotes and some original letters from correspondents which make the book highly interesting reading. Every one will rise from the perusal of such a biography refreshed and edified. We trust the book will be largely read and equally largely appreciated.—The *Indian Mirror*, 7th Feby, 1906.

The book is an eminently interesting biography. The story is well told. It is based on information that is reliable and is written in an easy, flowing style. The book has some thing more than a biographical interest. It is full of observations that convey spiritual instruction and is thus something more than ordinary literature. N. N. Ghosh Bar-at-law, Principal Metropolitan College, Calcutta. and Editor—*The Indian Nation*, April 16, 1906.

We have read the book with great pleasure and heartily congratulate the author for it, which he has so well arranged with facts—The Times of Assam, 24 Feb 1906.

We are glad to find, Surendra Babu has laid the Indian public under an obligation. We have read the book with great pleasure. The life of such a sage—a yogi—should be read by every Hindu. The book also contains elaborate and authentic accounts of the miraculous powers, prophecies and superhuman foresights of the Swamiji authenticated by persons both Indian and European, whose veracity can never be questioned. The book should be read by all. The Telegraph Jan. 13, 1906.

The Hindu conception of life as governed by the law of *karma* is one of bondage owing to a series of rebirths ; and this state of bondage is the veritable cause of our sufferings. But such a pessimistic view of life is dominated by one highly optimistic idea—that of the redemption of the soul from this bondage. How far a Hindu ascetic is apt to attain this state of the highest spirituality through the Hindu system, can only be conceived by a careful study of that system and by a spiritually kindred mind. The writer of the book under notice has not only the grasp of that Hindu system which has enabled him to reveal the great master in that true light, which a less admiring and bold biographer would have hesitated to throw but also

possesses the requisite mind in an appreciable degree.

But apart from the "Bhakta's" point of view, was Swami Bhaskarananda a great man? There is but one answer to the question—he was. Viewed in the light of modern thought he was, undoubtedly, intellectually great. His erudition, his culture, his attainments, his learned commentaries on the Upanishads, as well as his original works are all proofs of his having been great. Intellectually great, he was greater still as an anchorite—a Hindu Yogi.

It may be asked from a practical point of view, what does the life as lived by Swami Bhaskaranand teach? The answer is found in the words af that Christian Divine Dr. Fairburn in the sentence—"In his presence I felt the power of a goodness which nothing I had seen even in Christendom surpassed." The greatest religion is to be good. The Swami lived a pure saintly good life * *

The book is sure to have many readers, male and female, who can not but profit by its perusal—Reis and Rayyet March 3, 1906.

Bhaskarananda Swami was a saint, every inch of him and a living example of what could be achieved by a life of true piety and godliness. Among his followers were Sir William Lockhart and his wife. Mark Twain the famous yankee humourist and globetrotter pronounced him to have been the most wonderful man that he ever

came across in his wanderings. The life of such a a man is eminently worthy of study and Babu Surendra Nath Mukherji is deserving of every credit for making his wonderful story known to the world at large—The Indian Empire, Jan 23, 1906.

Swami Bhaskarananda was the greatest vedantist of his time and enjoyed a world wide reputation. He had a host of admirers in and out of India and even Royalty courted the favour of his presence in their country. The present Czar of Russia and the Emperor of Germany sent out invitations. But the Swami dismissed their requests with a curt denial. In this country also Swamiji received marks of respectful attention from nearly all viceroys, Commander-in-chiefs, and provincial Governors. The life of such a man surely deserves to be chronicled. One only regrets that the book under review does not embody fuller details. Weekly Chronicle Sylhet Jany 24, 1906.

We regret we could not review ere now Bhaskarananda Charith. The book is interesting indeed. Benares is a holy city not only on account of its innumerable and magnificent temples but for its association with saintly lives. Nanak, Buddha, Kabir and other saints had made Benares their favourite resorts. Bhaskarananda Swami whose saintly life has been dealt with in the book before us, was perhaps the last link of the chain of these saintly characters. He may justly be classed with the venerable Paramhansa of Dakhineswar. We

have seen him surrounded by large number of visitors and admirers. Not only ascetics and sannyasis of the different Sects but also men of very high position of life sat by his side in a spirit of adoration. Bhaskarananda Swami was as simple as a child. His face was invariably smiling. The language in which the book has been written is faultless. We wish the work a wide circulation. Unity and the Minister. April 29, 1906.

যতীন্দ্র জীবনী পাঠ করিতে যেমন আনন্দ উপস্থিত হয় এমন আনন্দ আর কোন বিষয়ে হয় কি না সন্দেহ। তাহার পর সুরেন্দ্র বাবু লিপিচাতুর্য্যে ও বিষয়নিচয়ের সন্নিবেশশীলতায় পুস্তকখানিকে এমনই মধুময় করিয়াছেন যে, আমরা পাঠ করিতে আরম্ভ করিয়া তারপর কি হইল, তারপর কি আছে এই ঔৎসুক্যে একদিন কর্ত্তব্যকার্য্য পরিত্যাগ করিয়া পুস্তকখানি পাঠ করিয়াছি। পুস্তকখানির যেখানেই পড়ি সেইখানেই ভারতের অসাধারণ যোগবিদ্যার বিষয় ভাবি আর মনে করি, ইহা কি সম্ভব। ইহা উপন্যাস মাত্র। কিন্তু সুরেন্দ্র বাবুর অসাধারণ তত্ত্বানুসন্ধানের অকাট্য প্রমাণ বলে সে ভ্রম দূর হইয়াছে। ভারতের যোগী জীবনী পাঠ করিয়া পাশ্চাত্য প্রদেশ বিমুগ্ধ ও যোগী জীবনী নিহিত উপদেশ রত্নাবলী সংগ্রহ জন্য সচেষ্ট। আর আমরা ভারতের এরূপ অলৌকিক পুস্তকপাঠ পরিত্যাগ করিয়া, উপন্যাস পাঠে উপকৃত হই, ইহা অপেক্ষা আক্ষেপের বিষয় আর কি আছে। আমরা আশা করি হিন্দুমাত্রেই স্বামীজীর এই সচিত্র পুস্তক পাঠ করিয়া কৃতার্থ হইবেন। পুস্তকে যে কয়খানি চিত্র প্রদত্ত হইয়াছে তাহারই মূল্য একটাকা। রঙ্গপুর বার্ত্তাবহ। ৬ই মাঘ ১৩১২ ॥

## বঙ্গের সর্ব্বশ্রেষ্ঠ সুলেখকগণ লিখিয়াছেন ঃ—

৫নং রঘুনাথ চট্টোপাধ্যায়ের ষ্ট্রীট্,
কলিকাতা। ২রা অগ্রহায়ণ ১৩১২।

সবিনয় নিবেদন—

আপনার প্রণীত 'ভাস্করানন্দচরিত' একখানি উপহার পাইয়া পরম উপকৃত হইয়াছি।

ভাস্করানন্দ ভারতের আদরের সামগ্রী। এমন সামগ্রী আর কোথাও হয় না। তিনি ভারতের সর্ব্বোচ্চ অংশের জীবন্ত মূর্ত্তি প্রতিনিধি বা প্রতিকৃতি ছিলেন। ভারতের এমন দিনেও যে ভারতে ভাস্করানন্দ বা রামকৃষ্ণ উদ্ভূত হন, ইহাতে বুঝিতে হয় যে ভারতের ভারতত্ব অক্ষয় অব্যয় অনন্ত সামগ্রী, তাই এমনদিনেও ভাস্করানন্দের আনন্দবাগ, স্বদেশী বিদেশী, ইউরোপ আশিয়া আমেরিকা—সমস্ত পৃথিবীর পরম পবিত্র তীর্থ হইয়া উঠিয়াছিল। তিনি দেখাইয়া গিয়াছেন যে এত অধঃপতিত হইয়াও তাঁহার এবং তাঁহার ন্যায় সাধুদিগের ভারতত্বে ভারত এখনও শীর্ষস্থানে অধিষ্ঠিত। আপনি এ হেন ভাস্করানন্দের কথা লিখিয়া আমাদের মহদুপকার করিয়াছেন—সকলের ধন্য হইয়াছেন—বাঙ্গালা সাহিত্যে একটী রত্ন সংযোজিত করিয়াছেন। এই গ্রন্থ প্রণয়নে আপনার শ্রম এবং নিষ্ঠার অপূর্ব্ব পরিচয় পাইয়াছি—বুঝিতেছি আপনি এই প্রণয়ন কার্য্যকে ব্রত স্বরূপ করিয়াছিলেন। আপনার ব্রত উদ্‌যাপিত হইয়াছে। ইতি

ভবদীয় শ্রীচন্দ্রনাথ বসু।

( সুবিখ্যাত সাহিত্যিক ও অদ্বিতীয় সমালোচক; বেঙ্গল গবর্ণমেণ্টের ভূতপূর্ব্ব ট্র্যান্‌স্লেটার )

Calcutta 15, Grey Stret, December 10th, 1905.

Dear Babu Surendra Nath,—I am very much pleased with your life of Swami Bhaskaranand. I had the good fortune of paying my respects to the Saint some years ago and I was surprised with what I saw and heard. Your work has given me great pleasure. The facts are fully given and are well-arranged.

Yours sincerely
Sarada Charan Mitra.
জজ, কলিকাতা হাইকোর্ট।

বাহুল্য বিবেচনায় নিম্নে কয়েকখানি পত্রের অংশ মাত্র প্রকাশিত হইল :—

কলিকাতা হাইকোর্টের ভূতপূর্ব্ব বিচারপতি মাননীয় স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় এম এ ডি এল মহোদয় লিখিয়াছেনঃ—

মহাশয়—আপনার প্রদত্ত "ভাস্করানন্দচরিত" নামক গ্রন্থখানি সাদরে গ্রহণ করিয়াছি ও যত্নের সহিত তাহার কিয়দংশ পাঠ করিয়াছি এবং বলা বাহুল্য পাঠ করিয়া প্রীত হইয়াছি। * মহাত্মা ভাস্করানন্দের জীবনচরিত অবশ্যই হিন্দুসমাজে সমাদৃত হইবে। ইতি—

কলিকাতা সংস্কৃত কলেজের ভূতপূর্ব্ব অধ্যক্ষ (Principal) মহামহোপাধ্যায়, নীলমণি মুখোপাধ্যায় এম এ, বি এল, মহোদয় লিখিয়াছেন :—

'ভাস্করানন্দচরিত' পাঠ করিয়া বড়ই প্রীতিলাভ করিলাম। পুস্তকখানির ভাষা প্রাঞ্জল বিশুদ্ধ ও ওজস্বিনী। একটি প্রকৃত

মহাপুরুষের জীবনের সত্ত প্রভাব এবং জীবন্ত দীপ্তি যেরূপ অনায়াসেই চতুর্দ্দিকে সংক্রামিত হয়, অগভীর জীবনশূন্য মৌখিক শত উপদেশেও তাদৃশ হয় না। দৈবশক্তি অধ্যায় পাঠ করিয়া বুঝিলাম, অদ্যাবধি প্রাচীন ঋষিযুগের অবসান হয় নাই। আশা করি, বাঙ্গালী পাঠক, অসার নাটক নভেল পরিত্যাগ করিয়া এরূপ সার গ্রন্থের আদর করিতে কদাচ পরাঙ্মুখ হইবেন না।

সাধারণ ব্রাহ্ম সমাজের নেতা সুবিখ্যাত পণ্ডিত শিবনাথ শাস্ত্রী এম, এ, মহোদয় লিখিয়াছেন ঃ—

ভাস্করানন্দচরিত আমি মনোযোগ পূর্ব্বক পাঠ করিলাম। অগ্রে আমি উক্ত মহাত্মার অন্যান্য জীবনচরিত পাঠ করিয়াছিলাম এবং বারাণসীধামে তাঁহার সঙ্গেও কয়েকবার সাক্ষাৎ করিয়াছিলাম। তাঁহাকে দেখিয়া আমার মনে যে ভাব হইয়াছিল তাহার প্রতিধ্বনি এই গ্রন্থে পাইয়া বড় আনন্দ হইল। ইঁহার বিষয় চিন্তা করিতে গেলে স্বর্গীয় রামকৃষ্ণ পরমহংস মহাশয়কে স্মরণ হয়। ইহাঁরা প্রাচীন ভারতের সাধনার আদর্শ পুরুষ। * কিন্তু যে ব্যাকুলতা ও যে সাধন-নিষ্ঠা ইঁহারা দেখাইয়া গিয়াছেন, তাহা ভাবিলে চক্ষের জল রাখিতে পারি না। তাহা চিরদিন স্মৃতিমন্দিরে রাখিয়া পূজা করিব। তাঁহার ( ভাস্করানন্দ স্বামী ) ন্যায় ভারতের অধ্যাত্মপ্রবণতার উজ্জ্বল দৃষ্টান্ত আর নাই। *এইরূপ এক অমূল্য জীবনকে এমন সুন্দর পরিচ্ছদে আমাদের নিকট উপস্থিত করাতে গ্রন্থকর্ত্তাকে হৃদয়ের কৃতজ্ঞতা জানাইতেছি এবং মানুষ ধর্ম্মসাধনের জন্য কতটা করিতে ও সহিতে পারে তাহা যাঁহারা দেখিতে চান, তাঁহাদের সকলকেই এ গ্রন্থখানি পড়িতে অনুরোধ করিতেছি।

রায়চাঁদ প্রেমচাঁদ স্কলার, বেঙ্গল গবর্ণমেণ্ট ট্র্যানস্লেটার রায় রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী বাহাদুর লিখিয়াছেন :—

গ্রন্থখানি আমি আদ্যন্ত পাঠ করিয়াছি। গ্রন্থের ভাব ও ভাষা ভাল ও প্রতিপাদ্য বিষয়ও বিলক্ষণ নিপুণতার সহিত বর্ণিত হইয়াছে। আপনার গ্রন্থ পাঠ করিয়া স্বামীজীর সম্বন্ধে অনেক ভ্রান্ত সংস্কার দূর হইল। **

গ্রন্থখানি পাঠ করিয়া বড়ই আনন্দ লাভ করিলাম।

উত্তরপাড়ার রাজা প্যারীমোহন মুখোপাধ্যায়, সি, এস, আই, লিখিয়াছেন :—

ভাস্করানন্দচরিত গ্রন্থখানি যতদূর পাঠ করিয়াছি তাহাতে প্রীত হইয়াছি। ঋষিগণের ও সাধুদিগের জীবন ও কীর্ত্তি ভারতের একটি প্রধান গৌরবের সামগ্রী। এইরূপ গ্রন্থ যত অধিক প্রকাশ হয় ততই দেশের মঙ্গল।

সুবিখ্যাত গ্রন্থকার কবিসম্রাট শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর লিখিয়াছেন :—আপনার ভাস্করানন্দচরিত উপহার পাইয়া আনন্দিত হইলাম।

* এই পুস্তক বিবেচক পাঠকগণের নিকট শুভফলপ্রদ হইবে সন্দেহ নাই। ••

কলিকাতা রিপন কলেজের অধ্যক্ষ (Principal) সুপ্রসিদ্ধ সাহিত্যিক রায়চাঁদ প্রেমচাঁদ স্কলার শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় লিখিয়াছেন :—

শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ মুখোপাধ্যায় স্বামী ভাস্করানন্দের জীবনচরিত প্রকাশ করিয়া সকলেরই কৃতজ্ঞতা ভাজন হইয়াছেন। * ভাস্করানন্দচরিত লেখক আমাদের সেই আগ্রহ, ঔৎসুক্য পূরণে সমর্থ হইয়াছেন, তজ্জন্য তাঁহাকে ধন্যবাদ দিতেছি।

কলিকাতা সংস্কৃত কলেজের অধ্যাপক মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয় লিখিয়াছেন :—

আপনার "ভাস্করানন্দচরিত" পড়িয়া বড়ই সুখী হইয়াছি। পূজ্যপাদ স্বামী ভাস্করানন্দজী যে সময় কাশীধামে আনন্দবাগে দর্শনার্থী ভক্তগণের হৃদয়ে স্বর্গীয় আনন্দের বিমল জ্যোৎস্নার বিকাশ করিবার জন্য সশরীরে বিরাজমান ছিলেন, আমি অনেকবার সেই সময়ে তাঁহার দর্শনলাভে আত্মাকে কৃতার্থবোধ করিয়াছি। * তাঁহার ন্যায় মহাত্মার জীবনচরিত ভাল করিয়া লিখিয়া যে আপনি আস্তিক হিন্দুসমাজের একটি বিশেষ উপকার সাধন করিয়াছেন তাহাতে কোন সন্দেহ নাই।

ভট্টপল্লীর ন্যায়শাস্ত্রাধ্যাপক শ্রীযুক্ত পঞ্চানন তর্কতীর্থ মহোদয় লিখিয়াছেন :—আপনার পুস্তকখানি পড়িয়া পূজ্যপাদ্ জগৎপূজ্য ভগবদবতার ভাস্করানন্দ স্বামীজীর যথাযথ পরিচয় পাইয়া নিজেকে পবিত্র এবং কৃতার্থন্মন্য জ্ঞান করিলাম।

আমার মনে হয় এই প্রকার ভাষা ভিন্ন অন্য প্রকার ভাষা দ্বারা তাঁহার জীবনী প্রকাশ সম্ভবপর নহে। সুতরাং তাঁহার জীবনী প্রকাশক গ্রন্থপ্রণেতা আপনার নিকট আমি কৃতজ্ঞ থাকিলাম, বোধ করি আস্তিক হিন্দু মাত্রেরই কৃতজ্ঞ থাকা উচিত।

(নৈহাটী) কাঁটালপাড়া চতুষ্পাঠীর অধ্যাপক সুপ্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত রামসহায় বেদান্তশাস্ত্রী মহোদয় লিখিয়াছেন :—

আপনি ভাস্করানন্দ স্বামীজীর জীবনচরিত প্রকাশ করিয়া দেশের মহা উপকারের সঙ্গে বঙ্গভাষাভাণ্ডারে একটি মহামূল্য রত্ন দান করিয়াছেন। জীবনীখানি মহাপুরুষ মাহাত্ম্যে ধন্য হইয়াছে। প্রাঞ্জলভাষা, সরল ভাব বিশেষতঃ গবেষণার জন্য

জীবনীখানি যেমন লোকময়ী, তদ্রূপ বিশেষজ্ঞেরও উপযোগিনী হইয়াছে। যেমনই কৌতূহলোদ্দীপক তেমনই সুশিক্ষাপ্রদ। ইহা পাঠ করিয়া অসীম তৃপ্তি, এবং অনেক বিষয়ে জ্ঞানলাভ [illegible]রিলাম, তজ্জন্য আপনাকে ধন্যবাদ।

"ধন্যা যূয়ং লেখনী বঃ সুধন্যা।"